রাজা—অনুগৃহীত হইলাম।

বিদূষক ( অন্যের অলক্ষ্যে )—এই যে আপনার অনুকূল প্রার্থনা উপস্থিত হইল।

রাজা ( হাসিয়া )—রৈবতক, আমার নাম করিয়া সারথিকে বল ধনু সহ রথ লইয়া আসুক।

দৌবারিক—যে আজ্ঞা মহারাজ। ( নিষ্ক্রান্ত )।

উভয়ে ( সহর্ষে )—আপনি পূর্ব্বপুরুষগণের অনুবর্ত্তন করিতেছেন, আপনার পক্ষে এ উচিতই হইয়াছে। কারণ পৌরবেরা বিপন্নের অভয়দানরূপ ব্রতে দীক্ষিতই হইয়াছেন।

রাজা ( প্রণাম করিয়া )—আপনারা অগ্রসর হউন, আমিও আপনাদের পশ্চাৎ পশ্চাৎ আসিয়া পড়িলাম।

উভয়ে—আপনার জয় হউক। ( নিষ্ক্রান্ত )

রাজা—মাধব্য, শকুন্তলাকে দেখিতে ইচ্ছা হয় কি ?

বিদূষক—প্রথমে ইচ্ছা উছলিয়া পড়িতেছিল, রাক্ষসের কথা শুনিয়া এখন আর এক বিন্দুও নাই।

রাজা—ভয় কি আমার কাছেই তো থাকিবে।

বিদূষক—তবে রাক্ষসের হাত হইতে বাঁচিলাম।

দৌবারিক ( প্রবেশ করিয়া )—রথ মহারাজের জয়যাত্রার জন্য প্রস্তুত হইয়া আছে। কিন্তু নগর হইতে মাতা মহারাণীর আদেশ লইয়া করভক আসিয়াছে।

রাজা ( সাদরে )—মা পাঠাইয়াছেন ?

দৌবারিক—তাই বটে।

রাজা—শীঘ্র আসিতে বল।

দৌবারিক—যে আজ্ঞা ( নিষ্ক্রমণ ও করভকের সহিত পুনঃ প্রবেশ করিয়া ) যাও, এই মহারাজ বসিয়া আছেন।

করভক—প্রভুর জয় হউক। দেবী আদেশ করিতেছেন আগামী চতুর্থ

দিবসে 'পুত্রপিণ্ডপালন' নামে উপবাস হইবে। তখন আয়ুষ্মানকে অবশ্য উপস্থিত থাকিয়া আমাকে আপ্যায়িত করিতে হইবে।

রাজা—এদিকে তপস্বিগণের কাজ, ও দিকে আমার গুরুর আজ্ঞা, উভয়ই অলঙ্ঘনীয়। এস্থলে উপায় কি?

বিদূষক—ত্রিশঙ্কুর ন্যায় মধ্যস্থলে থাকুন।

রাজা—যথার্থই ব্যাকুল হইয়াছি। সম্মুখে পর্বতে প্রতিহত নদীর স্রোতের ন্যায় আমার মন দুই কার্য্যে দেশ পৃথক বলিয়া, দুই ভাগে বিভক্ত হইতেছে। (চিন্তা করিয়া) সখে, মা তোমাকে পুত্ররূপে গ্রহণ করিয়াছেন। অতএব ফিরিয়া যাইয়া তপস্বিগণের কার্য্যে আমি ব্যস্ত আছি একথা জানাইয়া তুমিই মার পুত্রকার্য্য নির্ব্বাহ কর।

বিদূষক—আমাকে রাক্ষস ভয়ে ভীত ভাবিতেছেন না তো?

রাজা (সহাস্যে)—তোমার সম্বন্ধে ওরূপ কি করিয়া মনে করি?

বিদূষক—রাজভ্রাতার মত যাইব।

রাজা—আশ্রম পীড়া যাহাতে না হয় সে জন্য অনুচরগণ সকলকে তোমার সঙ্গে পাঠাইব স্থির করিয়াছি।

বিদূষক—তবে তো আমি যুবরাজ হইয়া পড়িলাম।

রাজা (স্বগত)—এ ব্রাহ্মণকুমার বড় চপল। হয় তো রাণীদের নিকটে আমার উপস্থিত অভিলাষ ব্যক্ত করিয়া ফেলিবে। ভাল, এইরূপ বলি। (বিদূষকের হাত ধরিয়া প্রাকাশ্যে) বয়স্য, ঋষিগৌরবে আশ্রমে যাইতেছি। বস্তুতঃ আমার তপস্বিকন্যায় অভিলাষ নাই। দেখ, আমাদের মত লোক বা কোথায়, আর হরিণশিশুর সহবাসী অজাতমদন শকুন্তলারূপ ব্যক্তিইবা কোথায়। সখে, পরিহাসে কথিত কথা প্রকৃত বলিয়া ধরিয়া লইও না।

বিদূষক—নয় তো কি। (সকলে নিষ্ক্রান্ত)।

# তৃতীয় অঙ্ক

## বিষ্কম্ভক

( তারপর কুশহস্তে যজমান শিষ্যের প্রবেশ )

শিষ্য—আঃ, মহারাজ দুষ্মন্তের কি প্রতাপ ! তাঁর আশ্রমে প্রবেশ মাত্রেই আমাদের কার্য্যের বিঘ্ন কাটিয়া গেল ! দূর হইতে তিনি ধনুর টঙ্কারে, হুঙ্কারেই যেন, বিঘ্ন দূর করিতেছেন, বাণসন্ধানের কথায় কাজ কি ? যজ্ঞবেদির চারিদিকে দেওয়ার জন্য এই কুশগুলি যাইয়া ঋত্বিকৃদিগকে দিই। ( পরিক্রমণ করিয়া ও দেখিয়া আকাশে ) প্রিয়ংবদে, এই বেণার অনুলেপ, মৃণাল ও পদ্মপত্র কার জন্য লইয়া যাইতেছ ! ( উত্তর শ্রবণের অভিনয় করিয়া ) কি বলিলে, রৌদ্রের প্রকোপে শকুন্তলা অত্যন্ত অসুস্থ হইয়াছেন, তাঁহার দেহের শান্তির জন্য ? প্রিয়ংবদে, যত্নে শুশ্রূষা কর। তিনিই পূজ্যপাদ কুলপতির প্রাণ। আমিও তাঁহার জন্য যজ্ঞের শান্তিজল গৌতমীর হস্তে পাঠাইয়া দিতেছি। ( নিষ্ক্রান্ত )

## ॥ বিষ্কম্ভক ॥

( অতঃপর বিরহিবেশে রাজার প্রবেশ )

রাজা—( দীর্ঘশ্বাস ত্যাগ করিয়া )—তপস্যার প্রভাব জানি, বালা শকুন্তলা পিতার অধীন ইহাও অবগত আছি, তথাপি তাহা হইতে মন ফিরাইতে পারিতেছি না। [ কন্দর্পপীড়ার অভিনয় করিয়া ] ভগবান্ কুসুমায়ুধ, তোমাতে ও চন্দ্রতে বিশ্বাস করিয়া বিরহিগণ

বঞ্চিত হইতেছে। কারণ তোমার বাণ পুষ্পময় আর চন্দ্রের কিরণ শীতল এ উভয়েই আমার ন্যায় ব্যক্তির পক্ষে অলীক মনে হইতেছে। চন্দ্র হিমপূর্ণ কিরণে অগ্নিবর্ষণ করেন আর তুমি ও কুসুমবাণগুলি বজ্রের ন্যায় কঠোর করিতেছ। অথবা যদি সেই তরলাক্ষী শকুন্তলা সম্বন্ধে প্রহার হয় তবে দিবা রাত্রি মনে কষ্ট দিলেও কন্দর্পের প্রতি (আমি) সন্তুষ্ট। (সখেদে পাদচারণ পূর্ব্বক) যাগ সমাপ্ত হইয়াছে সদস্যেরা আমাকে বিশ্রামের অনুমতি দিয়াছেন, কিন্তু কোথায় যাইয়া খেদ বিনোদন করি? (দীর্ঘ নিশ্বাস ত্যাগ করিয়া) প্রিয়ার দর্শন ভিন্ন গত্যন্তর নাই। তাঁহারই অন্বেষণ করি। (সূর্য্যের দিকে দৃষ্টিপাত করিয়া) এই কঠোর রৌদ্রের সময়ে শকুন্তলা প্রায়ই সখীগণের সহিত লতাকুঞ্জে শোভিত মালিনী তীরে অবস্থান করেন। সেইখানেই যাই। (পরিক্রমণ করিয়া ও দেখিয়া) আমার মনে হয় অনতিপূর্ব্বে শকুন্তলা এই বালপাদপের শ্রেণীর পাশ দিয়া গিয়াছেন। (কারণ এই) বৃন্তকোষগুলি হইতে পুষ্প চয়ন করা হইয়াছে আর কোষগুলি এখনও মুদ্রিত হয় নাই। আর যথা হইতে নবপল্লব ছিন্ন করা হইয়াছে তথায় এখনও আঠা দ্রবই রহিয়াছে। (বায়ুস্পর্শের অভিনয় করিয়া) আহা, প্রচুর বায়ুর প্রচারে এ স্থানটী অতি মনোরম্। এখানে থাকিয়া পদ্মে সুরভি ও মালিনী তরঙ্গের কণায় পরিপূর্ণ বায়ু অনঙ্গতপ্ত অঙ্গে গাঢ় আলিঙ্গন করা যাইতে পারে। (পরিক্রমণ করিয়া ও দেখিয়া) এই বেতসবেষ্টিত লতা মণ্ডপে নিশ্চয় শকুন্তলা আছেন। দেখ, ইহার দ্বারে শুভ্র বালুকায় নূতন পদবিন্যাস রেখা দেখা যাইতেছে। পদচিহ্নের সম্মুখ উত্তান, ও পশ্চাৎ নিতম্বের গুরুত্ব হেতু গভীর। শাখার অন্তরাল গিয়া দেখি। (পরিক্রমণ পূর্ব্বক ঐরূপ করিয়া সহর্ষে) আহা, চক্ষু

জুড়াইল। এই যে আমার মনোরথের প্রিয়তম পদার্থ পুষ্পে আবৃত শিলাপট্টে শয়ন করিয়া আছেন, সখীদ্বয় পরিচর্য্যা করিতেছেন। ভাল, ইহাদের অসঙ্কোচ আলাপ শুনা যাউক (দাঁড়াইয়া দেখিতে লাগিল)।

(অতঃপর পূর্ব্বোক্ত অবস্থায় সখীদ্বয়ের সহিত শকুন্তলার প্রবেশ)

সখীদ্বয় (ব্যজন করিয়া সস্নেহে)—সখি শকুন্তলে, পদ্মপাতার বাতাস ভাল লাগিতেছে কি ?

শকুন্তলা—তোমরা কি বাতাস করিতেছ ? (সখীদ্বয় বিষাদের অভিনয় করিয়া পরস্পরাবলোকন করিতে লাগিল)।

রাজা—দেখিতেছি শকুন্তলার শরীর নিতান্ত অসুস্থ। তবে একি তাপের বিকার না যা আমি ভাবিতেছি তাই ? (সস্পৃহভাবে নিরীক্ষণ করিয়া) অথবা এতে আর সংশয় নাই। প্রিয়ার এই তাপিত দেহ স্তনদ্বয়ে উশীরাম্বুলেপে ও একমাত্র মৃণাল বলয়ের শিথিলতায় কি সুন্দর হইয়াছে। কন্দর্প ও গ্রীষ্মাতিশয় উভয়েরই যুবতি বিষয়ের সমান জ্বালা স্বীকার করি, কিন্তু গ্রীষ্মের দৌরাত্ম্য এমন মধুর হয় না।

প্রিয়ংবদা (জনান্তিকে)—অনসূয়ে, সেই রাজর্ষির প্রথম দর্শন হইতে শকুন্তলাকে উৎকণ্ঠিত দেখিতেছি। তাহার এই ক্লেশ সেইজন্য নয় তো ?

অনসূয়া—সখি, আমারও মনে সেই সন্দেহ হইতেছে। ভাল, একে জিজ্ঞাসা করি। (প্রকাশ্যে) সখি কিছু জিজ্ঞাসা করিবার আছে তোমার সন্তাপ অতি উৎকট দেখিতেছি।

শকুন্তলা—(পূর্ব্বার্দ্ধে শয্যাত্যাগ করিয়া)—সখি কি বলিতে চাও ?

অনসূয়া—সখি শকুন্তলে, আমরা কন্দর্প ঘটিত বৃত্তান্ত অবগত নই। কিন্তু ইতিহাস গ্রন্থাদিতে বিরহীর অবস্থা যেরূপ বর্ণিত হইয়াছে,

তোমার সেইরূপ দেখিতেছি। তোমার সন্তাপ কি[illegible] হইয়াছে বল। নিশ্চয় না করিয়া প্রতিকার আরম্ভ করা যায় না।

রাজা—আমার সন্দেহ অনসূয়ারও মনে উঠিয়াছে, তবে আমি নিজের মনের মত ধরিয়া লইতেছি না।

শকুন্তলা ( স্বগত )—আমার গোপনেচ্ছা নিতান্ত প্রবল। এখনও সহসা ইহাদিগকে বলিতে পারিতেছি না।

প্রিয়ংবদা—সখি, এ ঠিকই বলিতেছে। নিজের সন্তাপ কেন উপেক্ষা করিতেছ? প্রতিদিনই তোমার শরীর ক্ষীণ হইতেছে, কেবল লাবণ্যময়ী ছায়া অবশিষ্ট আছে।

রাজা—প্রিয়ংবদা যথার্থ বলিয়াছে। কারণ, মুখে গণ্ডদ্বয় কতকটা ক্ষীণ হইয়াছে; বক্ষঃস্থলে স্তনদ্বয়ের কাঠিন্য গিয়াছে; মধ্যভাগ সূক্ষ্মতর হইয়াছে, স্কন্ধদ্বয় অত্যন্ত নত হইয়া পড়িয়াছে, ছবি পাণ্ডুবর্ণ হইয়া গিয়াছে। চৈত্র বায়ুস্পর্শে পত্র শুষ্ক হইতে আরম্ভ হইলে মাধবীলতা যেমন হয়, মদনে ক্লিষ্ট হইয়া ইনিও তেমন শোচনীয় হইয়াছেন অথচ দেখিতে কমনীয় হইয়াছেন।

শকুন্তলা—সখি আর কাকেই বা বলিব। কিন্তু এখন তোমাদের কষ্ট দিব দেখিতেছি।

উভয়ে—এইজন্যই তো জেদ করিতেছি। প্রিয়জনের সহিত ভোগ ভাগ করিলেই দুঃখের বেদনা সহ্য যায়।

রাজা—সুখে দুঃখে সমান ভাগী জনে জিজ্ঞাসা করিয়াছে, অতএব এই বালা নিশ্চয় হৃদয়ে স্থিত দুঃখভাব প্রকাশ করিবে। বারবার মুখ ফিরাইয়া আমার প্রতি সতৃষ্ণ দৃষ্টিপাত করিয়াছে, তথাপি এ সময়ে কি বলে শুনিতে ভয় পাইতেছি।

শকুন্তলা—সখি, যখন হইতে সেই তপোবনরক্ষক রাজর্ষি আমার দৃষ্টিপথে পতিত হইয়াছে [ অর্দ্ধোক্ত বাক্যে লজ্জার অভিনয় করিল ]।

উভয়ে—[illegible]খি, বল, বল।

শকুন্তলা—তখন হইতে তাঁহার প্রতি অভিলাষিণী হইয়া এ অবস্থায় উপস্থিত হইয়াছি।

রাজা (সহর্ষে)—শুনিবার বস্তু শুনিলাম। গ্রীষ্মাবসানে মেঘান্ধকার দিবস যেমন জীবলোকের হয় সেইরূপ স্মর (কামদেব) আমার তাপের কারণ হইয়া আবার শান্তিপ্রদ হইলেন।

শকুন্তলা—অতএব তোমাদের মত হইলে যাহাতে সেই রাজা অনুগ্রহ করেন তাহা কর। নচেৎ আমার তিল জলের ব্যবস্থা কর।

রাজা—এ কথায় আর ইতস্ততঃ থাকিতে পারে না।

প্রিয়ংবদা (জনান্তিকে)—অনসূয়ে, ইহার অনুরাগ অতি দূরে অগ্রসর হইয়াছে, কাল বিলম্ব ইহার অসহ্য হইবে। যাহাতে ইহার মন গিয়াছে তিনি পুরুবংশের অলঙ্কার স্বরূপ, অতএব ইহার অভিলাষের অনুমোদন করা উচিত।

অনসূয়া—তুমি ঠিক বলিয়াছ।

প্রিয়ংবদা—(প্রকাশ্যে)—সখি, আমাদের অদৃষ্ট ভাল, তোমার অভিলাষ সুসঙ্গত হইয়াছে। মহানদী সাগর ভিন্ন কোথায় যাইবে? আর সহকার ছাড়া কেই বা পল্লবিত মাধবীর ভার বহন করিবে? আশ্চর্য্য কি?

অনসূয়া—এমন কি উপায় হইতে পারে যাহাতে সত্বর গোপনে সখীর আশা পূর্ণ করিতে পারি?

প্রিয়ংবদা—গোপনে হওয়া ভাবিবার বিষয় বটে সত্বর হওয়া সহজ।

অনসূয়া—কিসে?

প্রিয়ংবদা—কেন? সেই রাজর্ষি এই এতদিন ধরিয়া সখীর প্রতি স্নিগ্ধ দৃষ্টিতে নিজের অভিলাষ ব্যক্ত করিতেছেন, আর তাঁহাকে রাত্রি জাগরণে কৃশ দেখা যাইতেছে।

রাজা—বাস্তবিক তাই হইয়াছি। (যে প্রতি রাত্রিতে হস্তে ন্যস্ত যে নয়ন তাহার জল অধঃ প্রবৃত্ত হইয়া কনকবলয়ের মণি স্পর্শ করিতেছে; অন্তস্তাপে ঐ জল উষ্ণ তাই মণি মলিন হইয়াছে। অবিরত জাগরণে বাহু কৃশ হইয়া গিয়াছে, মণিবন্ধন হইতে বারবার বলয় নামিয়া পড়িতেছে, আমি তুলিয়া দিতেছি গুণ ঘর্ষণের ব্রণে মোটেই লাগিতেছে না।

প্রিয়ংবদা। চিন্তা করি —সখি, তাঁহার নামে প্রণয়পত্র লেখা যাউক আমি নির্মাল্যের ছলে পুষ্পে ঢাকিয়া উহা তাহার হস্তগত করাইয়া দিব।

অনসূয়া—এ সুকুমার উপায় আমার ভালই লাগিতেছে, কিন্তু শকুন্তলা কি বলে।

শকুন্তলা—কোন্ আদেশ অন্যথা করা হয়?

প্রিয়ংবদা—তবে নিজের প্রতি লক্ষ্য রাখিয়া কোনও মধুর পদবন্ধ চিন্তা কর।

শকুন্তলা—সখি, আমি চিন্তা করিতেছি কিন্তু অবজ্ঞার আশঙ্কায় হৃদয় কম্পিত হইতেছে।

রাজা—অয়ি ভীরু, যাহার অবজ্ঞার আশঙ্কা করিতেছ, সেই এই তোমার সহিত মিলিবার জন্য উৎসুক হইয়া আছে। (যাচকের লক্ষ্মীলাভ হইতে পারে নাও হইতে পারে, কিন্তু লক্ষ্মীর কি অভিলষিত ব্যক্তি কখনও দুর্লভ হয়।

সখীদ্বয়—সখি, তুমি নিজ গুণরাশির অবমাননা করিতেছ? শরীরের আনন্দদায়িনী শারদীয় জ্যোৎস্না কেহ কখনও বস্ত্রাঞ্চলে বারণ করে না।

শকুন্তলা (সহাস্যে)—এই কাজে লাগিলাম। (বসিয়া চিন্তা করিতে লাগিল।)

রাজা—প্রিয়াকে দেখিতেছি, চক্ষে পলক পড়িতেছে না, ইহাপেক্ষা যুক্তিতর কি হইতে পারে। কারণ ইনি পদচারনা করিতেছেন, ইঁহার মুখ এক ভ্রূলতা উন্নমিত করিয়াছে, আর গণ্ডে পলক প্রকটিত করিয়া আমার প্রতি অনুরাগ ঘোষিত করিতেছে।

শকুন্তলা—ওগো ওগো গানের বস্তু স্থির করিয়াছি, কিন্তু লিখিবার কিছু এখানে নাই।

প্রিয়ংবদা—শুকের উদরের ন্যায় মধুর দর্শন এই পদ্মপত্রে নখে বর্ণবিন্যাস কর।

শকুন্তলা (উক্তানুরূপ করিয়া)—ওগো তোমরা শুন দেখি অর্থ সংলগ্ন হইল কি না।

উভয়ে—নিবিষ্ট হইলাম।

শকুন্তলা (পড়িতে লাগিল)—ওহে নিষ্ঠুর, তোমার হৃদয় জানিনা, কিন্তু তোমাতে মন সমর্পণ করিয়াছি বলিয়া মদন দিবানিশি আমার শরীর নিরতিশয় তাপিত করিতেছে। 14.

রাজা (হঠাৎ অগ্রসর হইয়া)—হে তন্বঙ্গি, মদন তোমাকে তপ্তমাত্র করিতেছে কিন্তু আমাকে দগ্ধই করিতেছে। দিবস চন্দ্রকে যত পীড়ন করে কুমুদিনীকে তত করে না। 15

সখীদ্বয় (দেখিয়া সহর্ষে উঠিয়া)—আমাদের মনোরথ অবিলম্বে উপস্থিত হইয়াছেন, তাঁহার শুভাগমন হউক। (শকুন্তলা উঠিতে চেষ্টা করিল)।

রাজা—কষ্ট করিয়া প্রয়োজন নাই। তোমার শরীরে আশু পুষ্পশয্যা লাগিয়া যাইতেছে, মৃণালবলয় ম্লান হইয়া পড়িতেছে। এত তাপিত অঙ্গে উপচার অযুক্ত।

অনসূয়া—এদিকে শিলাতলের একদেশ বয়স্য অলঙ্কৃত করুন। (রাজা উপবেশন করিল—শকুন্তলা সলজ্জভাবে অবস্থিত রহিল)

প্রিয়ংবদা—আপনারা উভয়ে উভয়ের অনুরাগ প্রত্যক্ষ করিলেন। কিন্তু সখীর প্রতি স্নেহে আমি কিছু নিষ্প্রয়োজন কথা বলিতেছি।

রাজা—ভদ্রে, এ অপরিহার্য্য। যাহা বলিতে ইচ্ছা তাহা না বলিলে অনুতাপ জন্মে।

প্রিয়ংবদা—রাজা বিপন্ন রাজ্যবাসীর বিপদ্ দূর করিবে—ইহাই আপনাদের ধর্ম।

রাজা—ইহার উপর ধর্ম্ম নাই।

প্রিয়ংবদা—যদি তাহাই হয় তবে আমাদের এই প্রিয়সখী আপনাকে লক্ষ্য করিয়া ভগবান কন্দর্প কর্ত্তৃক এই দুরবস্থায় আনীত হইয়াছেন, অনুগ্রহ দ্বারা ইহার প্রাণরক্ষা করা আপনার উচিত।

রাজা—ভদ্রে, এ আমাদের উভয়সাধারণ অনুরোধ। আমি বিশেষ অনুগৃহীত হইলাম।

শকুন্তলা (প্রিয়ংবদার দিকে চাহিয়া)—সখি অন্তঃপুরের বিরহে পর্য্যুৎসুক রাজর্ষির উপরোধে কি প্রয়োজন ?

রাজা—হে মদিরেক্ষণে, তুমি আমার হৃদয়ের অতি সমীপে থাকিয়াও যদি এই অনন্যপরায়ণ হৃদয়কে অন্য প্রকার ভাব তাহা হইলে দেখিতেছি মদনের বাণে বিদ্ধ হইয়া আবার তোমা দ্বারা বিদ্ধ হইলাম।

অনসূয়া—বয়স্য, শুনিতে পাই রাজাদের অনেক পত্নী, অতএব, আমাদের প্রিয়সখী যাহাতে বন্ধুগণের শোকের কারণ না হন তাহা করুন।

রাজা—ভদ্রে, অধিক কি বলিব। পত্নী অনেক হইলেও দুইটীমাত্র আমার বংশের অবলম্বন স্বরূপ—এক সমুদ্ররূপ কাঞ্চীতে ভূষিতা বসুমতী, আর তোমাদের এই সখী।

উভয়ে—পরম আপ্যায়িত হইলাম।

প্রিয়ংবদা (ইতস্ততঃ দৃষ্টিপাত করিয়া)—অনসূয়ে, এ হরিণ শিশুটি যে ভাবে এদিকে তাকাইয়া আছে তাতে মনে হয় এ উৎকণ্ঠিত হইয়া মাকে খুঁজিতে। এস মায়ের সঙ্গে জুটাইয়া দিই। (উভয়ের প্রস্থান)।

শকুন্তলা—ওগো আমি যে অসহায় হইলাম। তোমাদের একজন এস।

উভয়ে—যিনি পৃথিবীরশরণ তিনি তোমার নিকটে রহিলেন। (নিষ্ক্রান্ত)

শকুন্তলা—সে কি চলিয়া গেল!

রাজা—ব্যস্ত কেন? এই যে পরিচারক তোমার সমীপে রহিয়াছে। পদ্মপত্রের পাতার বাতাস করিব কি? জলকণায়এর বায়ু আর্দ্র, তাহাতে শ্রম দূর হইবে। না হয় বল, হে করভোরু, তোমার পদ্মতাম্র পা দুইখানি কোলে লইয়া যেমন করিলে ভাল লাগে তেমন করিযা টিপিয়া দিই।

শকুন্তলা - মাননীয় ব্যক্তির সমক্ষে আমি অপবাধিনী হইতে চাহি না! (উঠিয়া যাইতে চাহিল)।

রাজা—সুন্দরি, দিনের তেজ এখনও নির্বাণ হয় নাই, এদিকে তোমার অবস্থা এই। পদ্মপত্রে স্তনাবরণ করা আছে, এই পুষ্পশয্যা ছাড়িয়া সন্তাপে ক্লিষ্টদেহে কি করিয়া রৌদ্রে বাহির হইবে? (বলপূর্ব্বক থামাইল)।

শকুন্তলা—পৌরব, বিনয়ের মর্য্যাদা রক্ষা করুন। মদনে তপ্ত হইয়াছি বটে, কিন্তু নিজের উপর আমার অধিকার নাই!

রাজা—ভীরু, গুরুজনের ভয় ত্যাগ কর। মহামান্য কুলপতি কণ্ব শাস্ত্রজ্ঞ তিনি তোমার বিষয়ে শুনিয়া দোষ গ্রহণ করিবেন না। আর দেখ, অনেক রাজর্ষিকন্যা গান্ধর্ব বিধিতে বিবাহিত হইয়াছেন শুনিয়াছি, গুরুজন তাঁহাদিগকে অনুমোদন করিয়াছেন।

শকুন্তলা—দয়া করিয়া আমায় ছাড়িয়া দিন্—আর একবার সখীদিগের মত জিজ্ঞাসা করি।

রাজা—ভাল, ছাড়িব।

শকুন্তলা—কখন?

রাজা—সুন্দরি, আমি পিপাসিত, তোমার অধর অপরিক্ষত ও কোমল। অতএব ভ্রমর যেমন নবপ্রস্ফুটিত পুষ্পের রস গ্রহণ করে আমিও সেইরূপ অগ্রে ইহার রস সদয়ভাবে গ্রহণ করিব। (ইহার মুখ উঠাইতে চেষ্টা করিল, শকুন্তলা পরিহারের চেষ্টা করিল)।

নেপথ্যে—হে দুঃখিনী চক্রবাকবধূ সহচর হইতে বিদায় গ্রহণ কর, রাত্রি উপস্থিত।

শকুন্তলা (ব্যস্তভাবে)—পৌরব, আমার শরীর কেমন জানিবার জন্য নিশ্চয় আর্য্যা গৌতমী এদিকে আসিতেছেন। ততক্ষণ লতাবৃত হউন।

রাজা—তাহাই হউক (লুকাইয়া রহিল)।

(অনন্তর পাত্রহস্তে গৌতমী ও সখীদ্বয়ের প্রবেশ)

সখীদ্বয়—আর্য্যে গৌতমী, এদিকে আসুন, এদিকে।

গৌতমী (শকুন্তলার নিকটে গিয়া)—বৎসে, তোমার শরীরে গ্লানি কমিয়াছে কি?

শকুন্তলা—আর্য্যে, একটুকু উপশম হইয়াছে।

গৌতমী—এই কুশজলে তোমার শরীর নীরোগ হইবে। (শকুন্তলার মস্তকে জলসেক করিয়া) বৎসে, দিবাবসান হইয়াছে, চল কুটিরে যাই। (সকলে প্রস্থানোদ্যত)।

শকুন্তলা (স্বগত)—হৃদয়, প্রথম যখন অযত্নে আসিয়া মনোরথ উপস্থিত হইল, তখন কাতর ভাবই ছাড়িলে না; এখন বিযুক্ত হইয়া

পশ্চাত্তাপ করিতেছ, এ পশ্চাত্তাপ সঙ্গত কি? (দুই এক পা যাইয়া দাঁড়াইয়া প্রকাশ্যে) হে শান্তিপ্রদ লতাকুঞ্জ, প্রার্থনা করি পুনরায় তোমার সংসর্গসুখ উপভোগ করিব। (সকলের সহিত দুঃখিত হইয়া শকুন্তলার প্রস্থান)।

রাজা (পূর্বস্থানে আসিয়া দীর্ঘনিঃশ্বাস ত্যাগ করিয়া)—হায়, অভিলাষ সিদ্ধির কত বিঘ্ন! (সুলোচনা অধরোষ্ঠ অঙ্গুলি দ্বারা আবৃত করিয়া নিষেধ বাক্য অস্পষ্ট উচ্চারণপূর্বক মুখ বার বার এক পাশে ফিরাইতে লাগিলেন, আমি কোনও প্রকারে সে মুখ উন্নমিত করিলাম, কিন্তু চুম্বন করিতে পারিলাম না।) এখন কোথায় যাই? অথবা প্রিয়া এই লতাবলয় উপভোগ করিয়া ছাড়িয়া গিয়াছেন, এইখানেই কিছুক্ষণ থাকি। (চারিদিকে তাকাইয়া) (এই যে তাঁহার পুষ্পময়ী শয্যা শরীরে লুলিত হইয়া পড়িয়া আছে, এই দেখিতেছি তাঁহার নখে পদ্মপত্রে লিখিত মন্মথলিপি মলিন হইয়া আছে, এইবার তাঁহার মৃণালবলয় হস্ত হইতে ভ্রষ্ট হইয়া রহিয়াছে। এই ভাবে আমার চক্ষু চারিদিকে আসক্ত হইতেছে, তাই এই লতাগৃহ শূন্য হইলেও সহসা ইহা হইতে বাহির হইতে পারিতেছে না।)

আকাশে)—রাজন্, (সান্ধ্য হোমবিধি আরম্ভ হইয়াছে বেদিতে প্রজ্বলিত হুতাশন, কিন্তু তাহার চারিদিকে রাক্ষসগণের সান্ধ্য-মেঘের ন্যায় রক্তবর্ণ ছায়া নানাপ্রকারে আমাদের ভয় জন্মাইয়া বিচরণ করিতেছে।)

রাজা—এই আমি আসিতেছি (নিষ্ক্রান্ত)।

# চতুর্থ অঙ্ক

—:০:—

## বিষ্কম্ভক

(তারপর পুষ্পচয়নের অভিনয় করিতে করিতে সখীদ্বয়ের প্রবেশ)

অনসূয়া—প্রিয়ংবদে, যদিও গান্ধর্ববিধিতে মঙ্গলকার্য সম্পন্ন হওয়াতে শকুন্তলা যোগ্য বরে দত্তা হইল বলিয়া আমার মনে সুখ, তথাপি এই একটি কথা ভাবিবার আছে।

প্রিয়ংবদা—কি রকম?

অনসূয়া—কথা এই, অদ্য যজ্ঞশেষে ঋষিগণ বিদায় দিলে সেই রাজর্ষি নিজনগরে যাইয়া অন্তঃপুরবনিতাগণের সহিত মিলিত হইয়া এখানকার কথা মনে করিবেন কিনা।

প্রিয়ংবদা—নিশ্চিন্ত হও। ওরূপ অসামান্য আকৃতিতে গুণের অভাব কখনও হয় না। আমার ভয়, পিতা কণ্ব এই বৃত্তান্ত শুনিয়া না জানি কি করেন।

অনসূয়া—আমি যতদূর দেখিতেছি তাহাতে তাঁহার মত হইবে।

প্রিয়ংবদা—কিসে?

অনসূয়া—গুণবানে কন্যাদান সর্বোত্তম সঙ্কল্প। যদি দৈবই সেই সঙ্কল্প সাধন করেন তবে তো শ্রম বিনাই গুরুজনের ইষ্ট সিদ্ধ হইল।

প্রিয়ংবদা—(ফুলের সাজির দিকে চাহিয়া)—সখি, বলির মত ফুল তোলা হইয়াছে।

অনসূয়া—প্রিয়সখী শকুন্তলার সৌভাগ্যদেবতার পূজা করিতে হইবে না?

প্রিয়ংবদা—ঠিক্ (উভয়েই সেই কাজ করিতে লাগিল)

নেপথ্যে—ওগো, আমি আসিলাম।

অনসূয়া ( কাণ দিয়া )—সখি, যেন অতিথির গলা।

প্রিয়ংবদা—কুটীরে তো শকুন্তলা উপস্থিতই আছে। (স্বগত) আজ কিন্তু হৃদয়ে অন্যত্র।

অনসূয়া—যা হোক, এই ফুলই যথেষ্ট। ( উভয়ে প্রস্থানোদ্যত )

নেপথ্যে—আঃ অতিথির অপমান করিলি! যাহাকে ভাবিতে ভাবিতে তন্ময় হইয়া আমার মত তপোধন নিকটে দাঁড়াইয়া থাকিলেও টের পাইলি না, সে তোকে চিনিতে পারিবে না। পাগল যেমন পূর্ব কথা ভুলিয়া যায় তেমনই সে মনে করাইয়া দিলেও চিনিবে না।

প্রিয়ংবদা—হা ধিক্, হা ধিক্, অপ্রিয়ই ঘটিল। কোনও পূজনীয় ব্যক্তির কাছে শূন্যহৃদয়া শকুন্তলা অপরাধিনী হইয়াছে! ( সম্মুখে চাহিয়া) যে সে লোকের কাছে নয়। এই যে উগ্রস্বভাব মহর্ষি দুর্বাসা তেমন একটা শাপ দিয়া দ্রুতপদে ফিরিয়া আসিয়াছেন। আগুন ছাড়া আর পোড়ায় কে?

অনসূয়া—যাও, পায়ে পড়িয়া ইহাকে ফিরাও, আমি পাদ্য ও অর্ঘ প্রস্তুত করি।

প্রিয়ংবদা—তাই হউক ( নিষ্ক্রান্ত )।

অনসূয়া ( এক পা চলিয়া পদস্খলনের অভিনয় করিয়া )—ওমা, ব্যস্ততা হেতু পা পিছলাইয়া গেল, আর হাত হইতে ফুলের সাজি পড়িয়া গেল। ( পুষ্পচয়নের অভিনয় করিতে লাগিল )।

প্রিয়ংবদা (প্রবেশ করিয়া)—সখি, তার স্বভাব বাঁকা, সে কি অনুনয়ে কর্ণপাত করে? তথাপি কতকটা সদয় করিয়াছি।

অনসূয়া (সহাস্যে)—তার পক্ষে এও অনেক। বল শুনি।

প্রিয়ংবদা—যখন দেখিলাম ফিরিবে না তখন বলিলাম—ভগবন্, এ আপনারই কন্যা তপস্যার প্রভাব জানে না, এই প্রথম অপরাধ ও এইমাত্র অপরাধ, আপনি ক্ষমা করুন।

অনসূয়া—তারপর, তারপর ?

প্রিয়ংবদা—তারপর "আমার কথা ব্যর্থ হওয়া উচিত নহে কিন্তু কোনও পরিচায়ক অলঙ্কার দেখাইলে শাপ লাগিবে না" এই বলিতে বলিতে অন্তর্হিত হইল।

অনসূয়া—এখন কতকটা আশ্বস্ত হওয়া যায়। সেই রাজর্ষি যাওয়ারকালে স্মরণার্থে নিজের নামাঙ্কিত অঙ্গুরীয়ক পরাইয়া দিয়া গিয়াছেন। তাহা থাকাতে শাপ মুক্তির উপায় শকুন্তলার আয়ত্তে রহিয়াছে।

প্রিয়ংবদা—সখি, এস ইহার দেবকার্য্য সম্পাদন করি।

(উভয়ের পরিক্রমণ)।

প্রিয়ংবদা (দেখিয়া)—অনসূয়ে, দেখ স্বামীর চিন্তায় প্রিয়সখী শকুন্তলা বামহস্তে মুখ রাখিয়া যেন চিত্রার্পিতের ন্যায় রহিয়াছে। নিজের সম্বন্ধেও এর বোধ নাই, অতিথির সম্বন্ধে আর কি বলিব।

অনসূয়ে—প্রিয়ংবদে, এ কথা আমাদের দুয়ের মুখেই থাকুক। স্বভাব-কোমলা সখীকে বাঁচাইতে হইবে।

প্রিয়ংবদা—কে আবার গরম জলে নবমল্লিকাকে সিক্ত করে।

(উভয়ে নিষ্ক্রান্ত)।

॥ বিষ্কম্ভক ॥

(তারপর সুপ্তোত্থিত শিষ্যের প্রবেশ)

শিষ্য—প্রবাস হইতে ফিরিয়া আসিয়া ভগবান কাশ্যপ আমাকে সময় দেখিবার জন্য আদেশ করিয়াছেন। বাহিরে যাইয়া দেখি রাত্রি কতটা আছে। (পরিক্রমণ করিয়া ও দেখিয়া) ওঃ এযে প্রভাত ; দেখ একদিকে ওষধিপতি অস্তশিখরের দিকে চলিয়াছেন অন্য দিকে অরুণকে সম্মুখে করিয়া সূর্য্য দেখা দিয়াছেন। দুইটী তেজের একসঙ্গে উদয় ও অস্ত হইতে যেন এ সংসার দশাবিপর্য্যয়ে উপদেশ লাভ করিতেছে।

আবার চন্দ্র অন্তর্হিত হওয়াতে কুমুদ্বতীর শোভা এখন স্মৃতির বিষয় সুতরাং নয়নের আর আনন্দকর নহে। প্রিয় ব্যক্তির প্রবাস হইতে জাত দুঃখ অবলাজনের পক্ষে বাস্তবিক অত্যন্ত অসহ্য। আরও দেখ বদরী বৃক্ষের উপরে নৈশ শিশির অরুণ রাগে রঞ্জিত হইতেছে। ময়ূরটী জাগিয়া কুটিরের কুশনির্মিত চাল হইতে নামিয়া আসিতেছে। আর ঐ হরিণটা বেদীর ধার খুব দাবা খুঁড়িয়া শুইয়াছিল, এখন উঠিয়া গা হাত পা টান দিবার জন্য পশ্চাতে উচ্চ হইতেছে। আরও দেখ ঐ চন্দ্র পর্বতশ্রেষ্ঠ সুমেরুর মাথায় পা দিয়া আকাশের অগ্রভাগে উঠিয়া অন্ধকার নাশ করিতে ছিল কিন্তু এখন অল্প কিরণ অবশিষ্ট থাকিতে গগনাগ্র হইতে পতিত হইতেছে। অতি উচ্চে আরোহণ করিলে মহতেরও দূরে পতন ঘটিয়া থাকে।

(যবনিকা সরাইয়া অনসূয়ার প্রবেশ)

অনসূয়া- বিষয় হইতে নিবৃত্ত ব্যক্তি এ সম্বন্ধে কিছু জানেনা সত্য, কিন্তু শকুন্তলার প্রতি সেই রাজা অনার্য্য ব্যবহার করিয়াছেন সন্দেহ নাই।

শিষ্য যাই গুরুকে বলি. হোমের সময় হইয়াছে। (নিষ্ক্রান্ত)।

অনসূয়া—জাগিয়াইবা কি করিব? নিত্যাভ্যস্ত কার্য্যেও আর আমার হাত পা চলে না। সরলহৃদয় সখীকে অসরল ব্যক্তির প্রতি অনুরক্ত করিয়া কন্দর্প এখন সিদ্ধমনোরথ হউক। অথবা দুর্ব্বাসার শাপই সব উল্টাইয়া দিতেছে, নচেৎ এমন করিয়া বলিয়া গিয়া সেই রাজর্ষি এতদিনের মধ্যে একখান পত্রও কেন দিলেন না? অতএব সেই অভিজ্ঞান অঙ্গুরীয়টি তাঁহার কাছে পাঠাইয়া দিই। তাপসেরা কঠোর তপস্যায় নিরত. কাহাকেই বা অনুরোধ করি? তাত কাশ্যপ প্রবাস হইতে ফিরিয়া আসিয়াছেন, কিন্তু এ ব্যাপারে সখীরই দোষ দিবেন এজন্য তাঁহাকে বলিতেও পারিতেছি না—যে শকুন্তলা দুষ্মন্ত কর্ত্তৃক পরিণীতা ও গর্ভিণী, এ অবস্থায় আমরা কি করি!

প্রিয়ংবদা—( প্রবেশ করিয়া সহর্ষে )—সখি, শীঘ্র আইস, শীঘ্র আইস; শকুন্তলার যাত্রার মঙ্গল কার্য্য করিতে হইবে।

অনসূয়া—সখি, একি রকম ?

প্রিয়ংবদা—শুন। এই মাত্র সুনিদ্র হইল কিনা জানবার জন্য শকুন্তলার নিকটে গিয়াছিলাম।

অনসূয়া—তারপর, তারপর ?

প্রিয়ংবদা—সেই সময়ে দেখিলাম লজ্জাবনতমুখী শকুন্তলাকে আলিঙ্গন করিয়া স্বয়ং তাত কশ্যপ এই অভিনন্দন উচ্চারণ করিলেন—কি সৌভাগ্য যজমানের চক্ষু ধূমে আকুল হইলেও আহুতি অগ্নিতেই পড়িয়াছে। বৎসে, সুশিষ্যে প্রদত্তা বিদ্যার ন্যায় তুমি অশোচনীয়া হইলে। অদ্যই মুনিগণে রক্ষিত করিয়া তোমাকে স্বামী সকাশে প্রেরণ করিতেছি।

অনসূয়া—ভাল তাত কাশ্যপকে এ সংবাদ কে দিল ?

প্রিয়ংবদা—অগ্নিগৃহে প্রবেশ করিলে পর ছন্দোময়ী রাণী বলিল।

অনসূয়া—( সবিস্ময়ে )—বল।

প্রিয়ংবদা( সংস্কৃতের আশ্রয় করিয়া)—ব্রাহ্মণ, আপনার কন্যাকে অগ্নিগর্ভা শমীর ন্যায় লোককল্যাণী জানিবেন। তিনি জগতের মঙ্গলের জন্য দুষ্মন্ত কর্ত্তৃক আহিত তেজ ধারণ করিতেছেন।

অনসূয়া( প্রিয়ংবদাকে আলিঙ্গন করিয়া )—সন্তোষের কথা সখি, বড়ই আনন্দের কথা। কিন্তু আজই শকুন্তলা যাইতেছে এজন্য যতটা আনন্দ ততটা উৎকণ্ঠাও অনুভব করিতেছি।

প্রিয়ংবদা—আমরা কোনও প্রকারে উৎকণ্ঠার নিবারণ করিব। সে বেচারী সুখী হউক।

অনসূয়া—তবে এক কাজ কর—এই আমের শাখায় যে নারিকেলের প্যাটরা ঝুলিতেছে এতে দীর্ঘকালস্থায়ী বকুলের মালা এই কাজের

জন্যই রাখিয়া দিয়াছি—এটী তুমি পাড়িয়া আন। আমিও যাইয়া গোরোচনা, তীর্থমৃত্তিকা, দূর্ব্বাঙ্কুর—এই সকল মঙ্গলালঙ্কার সংগ্রহ করি।

প্রিয়ংবদা—তাই কর। অনসূয়ার নিষ্ক্রামণ। (প্রিয়ংবদা পুষ্পচয়নের অভিনয় করিল)।

নেপথ্যে—গৌতমি, শকুন্তলাকে লইয়া যাইবার জন্য শার্ঙ্গরব প্রভৃতিকে আদেশ কর।

প্রিয়ংবদা—(কাণ পাতিয়া)—সত্বর হও, অনুসূয়ে, সত্বর হও। হস্তিনাপুরে যাহারা যাইবে তাহাদিগকে ডাকা হইতেছে।

অনসূয়া (মঙ্গলালঙ্কারহস্তে প্রবেশ করিয়া)—এস সখি যাই। (উভয়ের পরিক্রমণ)।

প্রিয়ংবদা (দেখিয়া)—এই যে সূর্য্যোদয়েই ডুব দিয়া স্নান করিয়া শকুন্তলা বসিয়া আছে। সংকৃত নীবার হস্তে স্বস্তিবাচনের জন্য আগত তাপসীগণ অভিনন্দন করিতেছেন। চল তার কাছে যাই (সমীপস্থ হইল)।

(অতপর কথিত প্রকারে আসনস্থা শকুন্তলার প্রবেশ)

প্রথম তাপসী—(শকুন্তলার প্রতি)—বৎসে, স্বামীর সম্মানের পরিচায়ক "মহাদেবী" আখ্যা লাভ কর।

দ্বিতীয়—বৎসে, বীরপ্রসবিনী হও।

তৃতীয়—বৎসে, স্বামীর প্রিয় হও। (আশীর্ব্বাদ করিয়া গৌতমী ভিন্ন সকলে নিষ্ক্রান্ত)।

সখীদ্বয় (নিকটে যাইয়া)—সখি, তোমার এই অবগাহন সুখের কারণ হউক।

শকুন্তলা—সখীগণ তোমাদের শুভাগমন হউক, এখানে বস।

উভয়ে (মঙ্গলপাত্র হস্তে উপবেশন করিয়া)—সখি, প্রস্তুত হও, মঙ্গলালঙ্কার পরাইব।

শকুন্তলা—ইহাও আমার পবম আদরের, এখন হইতে সখীদের দ্বারা অলঙ্কবণ আর ঘটিবে না ( অশ্রু বিসর্জ্জন )।

উভয়ে—সখি, মঙ্গল কালে বোদন উচিত নহে। ( অশ্রুমার্জ্জনা করিয়া অলঙ্কবণের অভিনয করিতে লাগিল )।

প্রিয়ংবদা—মহার্ঘ অলঙ্কারেব যোগ্য রূপ আশ্রমসুলভ অলঙ্করণে তিরস্কৃত হইতেছে।

ঋষিকুমাবদ্বয ( উপঢৌকন হস্তে প্রবেশ করিয়া)—এই অলঙ্কার, ইহাঁকে সাজাও। ( দেখিযা সকলে বিস্মিত )।

গৌতমী—বৎস নাবদ, এ সব কোথা হইতে আসিল ?

প্রথম—তাত কাশ্যপেব প্রভাব হইতে।

গৌতমী—এ কি মনেব বলে সৃষ্ট হইল ?

দ্বিতীয—তা নয। শুনুন। ভগবান আজ্ঞা কবিলেন "শকুন্তলার জন্য বৃক্ষ হইতে পুষ্প আহরণ কব।" তারপর এখন—আমাদের সম্মুখে কোনেও বৃক্ষ ইন্দু ধবল মাঙ্গল্য পট্টবসন প্রকটন করিল, কেহ বা চবণরঞ্জনেব উপযোগী অলক্তক উদ্গিরণ করিল। আর অন্যান্য বৃক্ষ হইতে বনদেবতার নবপল্লবোদ্গমের ন্যায় মণিবন্ধ পর্য্যন্ত হাত বাহির করিয়া অলঙ্কার দান করিলেন।

প্রিয়ংবদা ( শকুন্তলার দিকে তাকাইয়া )—সখি, এই অনুগ্রহে বুঝা যায় স্বামীর গৃহে তুমি রাজলক্ষ্মী ভোগ করিবে। ( শকুন্তলা লজ্জার অভিনয় করিল )।

প্রথম—গৌতম, এস এস বৃক্ষগণের এই সেবা, স্নান হইতে প্রত্যাগত কাশ্যপের নিকট নিবেদন করি।

দ্বিতীয়—তাই। ( উভয়ে নিষ্ক্রান্ত )।

সখীদ্বয়—আমরা অলঙ্কার পরি নাই। চিত্রকর্মের অভ্যাস হইতে তোমার অঙ্গের আভরণ যোজনা করিব।

**শকুন্তলা**—তোমার নৈপুণ্য জ্ঞান আছে। ( উভয়ে অলঙ্করণের অভিনয় করিতে লাগিল )।

( তারপর স্নান হইতে উঠিয়া কাশ্যপের প্রবেশ )

**কাশ্যপ**—আজ শকুন্তলা পতিগৃহে যাইবে, এজন্য হৃদয় উৎকন্ঠিত হইয়াছে। নিরুদ্ধপ্রসর বাষ্পে কণ্ঠস্বর বিকৃত হইয়াছে, চিন্তায় ইন্দ্রিয়গণ জড়ভাব ধারণ করিয়াছে। আমি বনবাসী, আমারই এতদূর অবসাদ না জানি গৃহস্থেরা কন্যার প্রথম প্রবাসের দুঃখে কতটা অভিভূত হয় ( পরিভ্রমণ করিতে লাগিল )।

**সখীদ্বয়**—অয়ি শকুন্তলে, অলঙ্করণ শেষ হইল, এখন ক্ষৌমযুগল পরিধান কর। ( শকুন্তলা উঠিয়া পড়িল )।

গৌতমী—বৎসে, তোমার পিতা আসিয়াছেন। আনন্দ আপ্লুত চক্ষে যেন তোমাকে আলিঙ্গন করিতেছেন। আচার অনুষ্ঠান কর।

**শকুন্তলা** ( সলজ্জভাবে )—পিতঃ, প্রণাম করি।

**কাশ্যপ**—শর্মিষ্ঠা যেমন যযাতির হইয়াছিলেন, তুমিও তেমনি স্বামীর হও। তিনি যেমন পুরুকে পাইয়াছিলেন, তেমনি তুমিও সার্বভৌম পুত্রলাভ করো।

গৌতমী—ভগবন্ এ যে বর, আশীর্বাদ নয়।

**কাশ্যপ**—বৎসে, এদিকে আইস, সদ্যোহুত অগ্নির প্রদক্ষিণ কর।

( সকলের পরিক্রমণ )

**কাশ্যপ**—বৎসে, ঐ দেখ প্রশস্ত সমিধে যজ্ঞীয় অগ্নি বেদির চারিদিকে প্রজ্জ্বলিত হইয়াছে, উহার ধারে কুশ ছড়াইয়া দেওয়া হইয়াছে, হোমগন্ধে ঐ অগ্নি পাপনাশ করিতেছে। উহার প্রভাবে তোমার দেহ ও মন পবিত্র হউক। ( শকুন্তলা প্রদক্ষিণ করিল ) এক্ষণে চল। ( চারিদিকে দেখিল ) শার্ঙ্গরব প্রভৃতি কোথায়।

**শিষ্য** ( প্রবেশ করিয়া ) ভগবন্ এই যে আমরা আছি।

**কাশ্যপ**—তোমার ভগিনীকে পথ দেখাইয়া চল।

শার্ঙ্গরব—এইদিকে আসুন, এইদিকে। (সকলের পরিক্রমণ)।

কাশ্যপ—ওহে আশ্রমবৃক্ষগণ, যারা এখানে উপস্থিত আছ শোন। যে এতদিন তোমাদিগকে জল না দিয়া স্বয়ং জলপান করে নাই, যে অলঙ্করণপ্রিয়া হইয়াও স্নেহবশতঃ তোমাদের পল্লব গ্রহণ করে না, তোমাদের প্রথম পুষ্পোদ্গমে যাহার হর্ষের অবধি থাকিত না, সেই শকুন্তলা আজ পতিগৃহে যাইতেছে, তোমরা অনুমতি দাও। (কোকিলরব শ্রবণের অভিনয় করিয়া) বনবাসবন্ধু এই তরুগণ মধুর কোকিলরবে উত্তর দিয়াছে, অতএব ইহারা শকুন্তলার গমন অনুমোদন করিতেছে।

(আকাশে)—স্থানে স্থানে পদ্মবনে হরিত সরোবর সমূহে শকুন্তলার পথ মনোহর, ছায়াদ্রুম সমূহে রবিকর তাপ হইতে নিমুক্ত। আশীর্বাদ করি উহা যেন পদ্মরাগের ন্যায় মৃদু লি সমন্বিত অপ্রচণ্ড ও অনুকূল বায়ুসেবিত এবং সর্বোতভাবে মঙ্গলকর (নিরাপদ) হয়। (সকলে সবিস্ময়ে শুনিতে লাগিল)।

গৌতমী—বৎসে স্বজনের ন্যায় স্নেহময়ী তপোবনদেবতাগণ তোমার গমন অনুমোদন করিতেছে, ভগবতীকে প্রণাম কর।

শকুন্তলা (প্রণামপূর্বক পরিক্রমণ করিয়া জনান্তিকে)—সখি প্রিয়ংবদে, আর্যপুত্রকে দেখিতে যাইবার জন্য উৎকণ্ঠিত রহিয়াছি, কিন্তু আশ্রম ভূমি ত্যাগ করিতে যাইয়া দুঃখেই আমার পা অগ্রসর হইতেছে না।

প্রিয়ংবদা—তুমিই তপোবনের বিরহে কাতর, শুধু তা নয়, তোমার সঙ্গে বিয়োগ উপস্থিত বলিয়া তপোবনেরও অবস্থা দেখ। মৃগী কুশকবল ত্যাগ করিয়াছে, ময়ূরী নৃত্য পরিহার করিয়াছে, লতা পত্রের ত্যাগের ছলে যেন অশ্রু বিসর্জন করিতেছে।

শকুন্তলা (স্মরণের অভিনয় করিয়া)—পিতঃ, লতাভগিনী বনজ্যোৎস্নাকে সম্ভাষণ করিয়া যাইব।

কাশ্যপ—উহার প্রতি তোমার ভগিনীর মত স্নেহ আমি জানি। এই সে দক্ষিণদিকে আছে।

শকুন্তলা—( সমীপস্থ হইয়া ও লতাকে আলিঙ্গন করিয়া ) বনজ্যোৎস্না, সহকারের সহিত মিলিত হইয়া ও এইদিকে লম্বিত শাখারূপ বাহুতে আমাকে প্রত্যালিঙ্গন কর।

কাশ্যপ—আমি পূর্ব্ব হইতেই যেরূপ কামনা করিয়াছিলাম তুমি পুণ্যবলে সেইরূপ নিজ যোগ্যবরে অর্পিত হইয়াছ, আর এই নবমালিকা সহকারের সহিত মিলিত হইয়াছে। অতএব এক্ষণে আমি তোমার ও ইহার সম্বন্ধে নিশ্চিন্ত হইলাম।

শকুন্তলা—( সখীদ্বয়ের প্রতি)—ওগো, একে তোমাদের উভয়ের হস্তে সমর্পন করিলাম।

উভয়ে—আমাদের কাহার হস্তে সমর্পণ করিয়া যাইতেছ।

( উভয়ের অশ্রুবিসর্জ্জন )

কাশ্যপ—অনসূয়ে, রোদন ত্যাগ কর। বলি, তোমরাইত শকুন্তলাকে স্থির রাখিবে। ( সকলে পরিক্রমণ )।

শকুন্তলা—তাত, এই মৃগবধূ গর্ভভরে অলস হইয়া এখন তাব পর্ণশালার প্রান্তরে বাহিরে যাইতে পারে না। এ নির্বিঘ্নে প্রসূত হইলে আমার নিকট সংবাদ সহ লোক পাঠাইবেন।

কাশ্যপ—এটি ভুলিব না।

শকুন্তলা—( গতিরোধের অভিনয় করিয়া )—কে আমার কাপড় ধরিয়া টানিতেছে ? (ফিরিয়া দাঁড়াইল )।

কাশ্যপ—বৎসে, যে মৃগের মুখে কুশাঙ্কুর বিদ্ধ হওয়াতে তুমি ক্ষতশোধক ইঙ্গুদী তৈল সেচন করিয়াছিলে ও মুষ্টি মুষ্টি করিয়া শ্যামাক শস্য-দ্বারা যাহার পোষণ করিয়াছিলে, সে মৃগ তোমার পদপঙ্ক্তি ত্যাগ করিতেছে না।

শকুন্তলা—বৎস, তোমার সংসর্গ ছাড়িয়া চলিয়াছি, আমার অনুসরণ করিয়া কি হইবে ? সদ্যঃপ্রসূত মাতা ছাড়িয়া গেল, তাহাতে ও বর্দ্ধিত হইলে ? এখনও আমি গেলে পিতা তোমার তত্ত্বাবধান করিবেন। ( রোদন করিতে করিতে চলিল ।

কাশ্যপ—বৎসে, রোদন করিও না, স্থির হও। এখানে পথটা খুব দেখিয়া চলা। ধীর হইয়া অশ্রুর প্রসর বোধ কর। উদ্গত নেত্রলোমে বাষ্প বিন্দু সংলগ্ন হওয়াতে দৃষ্টিরোধ হইতেছে ! এখানে ভূমি ভাগ কোথাও নত কোথাও উন্নত, তাহা তুমি লক্ষ্য করিতে পারিতেছ না । সমভাবে পদক্ষেপ হইতেছে না ।

শার্ঙ্গরব—ভগবন্, স্নিগ্ধজনকে জলের ধার পর্য্যন্ত অনুগমন করিতে হয় শুনিয়াছি ; আর এই সরোবরতীর, এইখানেই যাহা বলিবার বলিয়া প্রতিনিবৃত্ত হউন ।

কাশ্যপ—তবে এই বটচ্ছায়ায় যাই। (সকলের পরিক্রমণ ও অবস্থান)।

কাশ্যপ—(স্বগত —মহানুভব দুষ্যন্তের যোগ্য কিই বা বলি [illegible] )।

শকুন্তলা (জনান্তিক)—সখি, দেখ সহচর পদ্মপত্রের আড়ালে পড়িয়াছে, আর তাকে না দেখিয়া চক্রবাকী করুণস্বরে চীৎকার করিতেছে। আমি কি দুষ্কর কার্য্য করেছি।

অনসূয়া—সখি একথা বলিও না। এও বিষাদে দীর্ঘতর রাত্রি প্রিয় হইতে বিযুক্ত হইয়াই কাটায়। আশার বন্ধন গুরু বিরহদুঃখকেও সহিবার মত করিয়া দেয়।

কাশ্যপ—শার্ঙ্গরব, শকুন্তলাকে সম্মুখে রাখিয়া আমার কথায় সেই রাজাকে এই কথা বলিবে।

শার্ঙ্গরব—প্রভু আজ্ঞা করুন।

কাশ্যপ—আমার ন্যায় সংযমী মুনিগণের কথা, নিজ উচ্চ বংশের কথা, আর বন্ধুজনের প্রযত্ন বিনাই স্বতঃপ্রবৃত্ত ইহার সেই স্নেহের

কথা, বিশেষ করিয়া ভাবিয়া ইহাকে অপর পত্নীগণের সহিত তুল্যাদরের চক্ষে দেখিবেন। ইহার অধিক হওয়া ভাগ্যধীন বধূর বন্ধুগণের তাহা বাচ্য নহে !

শার্ঙ্গরব—সংবাদ মনে রাখিলাম।

কাশ্যপ—বৎসে, এবার তোমাকে কিছু বলিব। যদিও বনে থাকি তথাপি সামাজিক বিষয়ের জ্ঞান আছে।

শার্ঙ্গরব—বুদ্ধিমানের অবিদিত কিছুই নাই।

কাশ্যপ—উপদিষ্ট হইয়া স্বামীগৃহে যাইয়া গুরুজনের সেবা কর, সপত্নীগণে প্রিয়সখীর ভাব দেখাও, তিরস্কৃত হইলেও পতির প্রতিকূলে যাইও না, পরিজনে বিলক্ষণ উদার হইও ঐশ্বর্য্যে গর্ব্ব রহিত থাকিও। যুবতিগণ এই প্রকারে গৃহিণীর পদ লাভ করে। অন্যথাচারিণীগণ কুলের কণ্টক স্বরূপ। অথবা—তরুণী স্ত্রীগণ এইরূপে কুলের অবলম্বন স্বরূপ হইয়া গৃহিণীসংজ্ঞা লাভ করে। ভাল গোতমী কি মনে করেন ?

গৌমতী—ইহাই নববধূর উপদেশ। বৎসে, এগুলি সব মনে করিয়া রাখ।

কাশ্যপ—বৎসে, আমাকে ও সখীগণকে আলিঙ্গন কর।

শকুন্তলা—পিতঃ প্রিয়ংবদা প্রভৃতি সখীগণ কি এইস্থান হইতেই ফিরিবে

কাশ্যপ—বৎসে, ইহাদিগকেও পাত্রস্থ করিতে হইবে ইহাদিগের সেখানে যাওয়া উচিত নহে। তোমার সহিত গোতমী যাইবেন।

শকুন্তলা—পিতাকে আলিঙ্গন করিয়া)—পিতার অঙ্ক হইতে পরিচ্যুত হইয়া, মলয়তট হইতে উন্মূলিত চন্দনলতার ন্যায় কিরূপে দেশান্তরে প্রাণধারণ করিব ?

কাশ্যপ—বৎসে, কেন এত কাতর হইতেছ ? মহাকুলীন স্বামীর শ্লাঘ্য গৃহিণীপদ লাভ করিয়, ঐশ্বর্য্য হেতু গুরু কার্য্যসমূহে প্রতিক্ষণ

আকুল থাকিয়া আর অচিরে প্রাচী দিক্ যেমন সূর্য্যকে লাভ করে সেইরূপ জগৎপাবন পুত্র লাভ করিয়া আমার বিরহদুঃখ অকিঞ্চিৎকর মনে করিবে। (শকুন্তলা পিতার পদে প্রণাম করিল)।

কাশ্যপ—আমার মনে যাহা আছে তোমার সম্বন্ধে তাহাই ঘটুক।

শকুন্তলা ( সখীদের নিকটে যাইয়া )—ওগো, তোমরা দুজনে একসঙ্গে আমাকে আলিঙ্গন কর।

সখীদ্বয় (তাহাই করিয়া)—সখি যদিই বা সেই রাজা চিনিতে না পারেন তবে তাঁহাকে এই নামাঙ্কিত অঙ্গুলীযক দেখাইও।

শকুন্তলা—তোমাদের এই আশঙ্কায় আমার কম্প হইতেছে।

সখীদ্বয়—ভয় নাই। স্নেহ হইতে অনিষ্টের আশঙ্কা হয়।

শার্ঙ্গরব—সূর্য্য দ্বিতীয় প্রহরে চড়িয়াছেন। ইনি সত্বর হউন।

শকুন্তলা (আশ্রমাভিমুখী হইয়া)—পিতঃ আবার কবে তপোবন দেখিব?

কশ্যেপ—শুন, চতুঃসীমাবদ্ধ সমগ্র পৃথিবীব সাপত্না দীর্ঘকাল অনুভব করিয়া পুত্র দৌষ্যন্তিকে অপ্রতিদ্বন্দ্বভাবে রাজ্যে ব্যবস্থাপিত করিয়া, স্বামী, দৌষ্যন্তির উপর কুটুম্বগণের ভার অর্পণ করিলে পর, তাঁহার সহিত পুনরায় এই শান্ত আশ্রমে আসিয়া বাস করিবে।

গৌতমী—বৎসে, যাবার সময় বহিয়া যাইতেছে। অথবা, এ দেরি হইলেও বাব বার ঐরূপ বলিতে থাকিবে, আপনিই ফিরুন।

কাশ্যপ—বৎসে, তপশ্চরণের ব্যাঘাত হইতেছে।

শকুন্তলা ( পুনরায় পিতাকে আলিঙ্গন করিয়া )—পিতার শরীর তপশ্চরণে কৃশ হইয়াছে, অতএব আমার জন্য বেশী ভাবিবেন না।

কাশ্যপ ( সনিশ্বাসে )—বৎসে, তুমি কুটীরদ্বারে যে নিবারবলি প্রদান করিয়াছ তাহা এক্ষণে অঙ্কুরিত হইয়াছে। এগুলি দেখিলেই তোমার কথা মনে হইবে, শোক কি করিয়া ভুলিব। যাও কুশলে পথ অতিক্রম কর। ( শকুন্তলা ও সহগামিগণ নিষ্ক্রান্ত )।

সখীদ্বয় ( শকুন্তলার দিকে চাহিয়া )—হা ধিক্, হা ধিক্, শকুন্তলা বনের আড়ালে পড়িল।

কাশ্যপ ( সনিশ্বাসে )—অনসূয়ে, এতকাল যাহার সহিত একত্রে ধর্ম্মাচরণ করিয়াছ, সে চলিয়া গেল। শোক সম্বরণ করিয়া আমার সঙ্গে আইস। ( সকলে প্রস্থান )

উভয়ে—তাত, শকুন্তলা নাই, যেন শূন্য আশ্রমে প্রবেশ করিতেছি।

কাশ্যপ—স্নেহের প্রভাবে এরূপ মনে হইতেছে। ( ভাবিতে ভাবিতে পরিক্রমণ করিয়া ) ওহে, শকুন্তলাকে পতিগৃহে প্রেরণ করিয়া আমি এখন প্রকৃতস্থ। কেন শুনিবে? কন্যা পরেরই দ্রব্য। অদ্য তাহাকে স্বামীর সমীপে প্রেরণ করিয়া আমার অন্তরাত্মা নিরতিশয় প্রসন্ন হইল যেন সে গচ্ছিত দ্রব্য প্রত্যর্পণ করিল। ( সকলে নিষ্ক্রান্ত )।

# পঞ্চম অঙ্ক

( অনন্তর আসনস্থ রাজা ও বিদূষকের প্রবেশ )

বিদূষক ( কান পাতিয়া )—ওগো বয়স্য, সঙ্গীতশালার দিকে মনোযোগ করুন, মধুর ও বিশুদ্ধ গানে স্বরসংযোগ হইতেছে। মনে হয়, দেবী হংসপদিকা গানাভ্যাস করিতেছেন।

রাজা—চুপ কর, শুনিতে দাও।

আকাশে ( গান )—

মধুকর, তুমি নূতন মধু ভালবাস, তবে চুতমঞ্জরীকে তেমন ভাবে চুম্বন করিয়া পদ্মোদরে বাসমাত্রে তুষ্ট হইয়া ইহাকে বিস্মৃত হইলে কেন ?

রাজা—ওঃ, গানে যেন ভাব উছলিয়া পড়িতেছে।

বিদূষক—গানের অভিপ্রায় বুঝিলেন কি ?

রাজা ( হাস্য করিয়া )—এই ব্যক্তির প্রতি একবার মাত্র প্রণয়দর্শন করা হইয়াছে, তাই দেবী বসুমতীকে লক্ষ্য করিয়া আমাকে তিরস্কার করা হইল। সখে মাধব্য, আমার কথায় হংসপদিকাকে যাইয়া বল যে অতি চতুরভাবে তিরস্কৃত হইলাম !

বিদূষক—আপনি যা বল্লেন। (দাঁড়াইয়া) বয়স্য, অপ্সরার হাতে পড়িলে সন্ন্যাসীর যেমন মুক্তি হয় না, সেইরূপই দেখিতেছি আমারও আর নিষ্কৃতি নাই। তিনি ( রসিক ) পরের হাতে আমাকে ধরাইবেন ও ( বিরস ) আমি মার খাইতে থাকিব।

রাজা—যাও রসিক পুরুষের মত বলিয়া আইস।

বিদূষক—কি আর করি ?

রাজা (স্বগত)—প্রিয়জনের সহিত বিচ্ছেদ ঘটে নাই, তথাপি গান শুনিয়া কেন এমন গুরুতর উৎকণ্ঠিত হইলাম। অথবা রম্যবস্তু দর্শনে বা মধুর ধ্বনি শ্রবণে সুখীরও যে উৎকণ্ঠা হয় তাহা প্রকৃতপক্ষে জন্মান্তরের অনুভূত অন্তরে দৃঢ়বদ্ধ কিন্তু স্পষ্টরূপে অপ্রতীয়মান প্রীতিবিশেষের স্মৃতি মাত্র। (পর্য্যাকুল ভাবে অবস্থান)।

(অনন্তর কঞ্চুকীর প্রবেশ)

কঞ্চুকী—হায়, আমার এই দশা উপস্থিত হইয়াছে! রাজার অবরোধ গৃহে নিযুক্ত হইয়া আচার বলিয়া এই বেত্রযষ্টি গ্রহণ করিয়াছিলাম। তারপর বহুদিন চলিয়া গিয়াছে, এখন চলিবার শক্তি তেমন নাই, এই যষ্টিই আমার অবলম্বন হইয়াছে। বলি ধর্ম্মকার্য্যে অনতিক্রম মহারাজের উচিত নহে স্বীকার করি, তথাপি এইমাত্র বিচারাসন হইতে উঠিয়া আসিয়াছেন, আবার এই উদ্বেগকর কণ্বশিষ্যগণের আগমন কি করিয়া তাঁহাকে বলি? অথবা লোকরক্ষারূপ মহানিয়োগে অবসর নাই। সূর্য্য সেই একবার মাত্র রথে অশ্ব যোজন করিয়াছেন। বায়ুদেব দিবানিশি বহিতেছেন, শেষ নাগ সদাই ভূমির ভার স্কন্ধে করিয়া আছেন। ষষ্ঠাংশভোজীরও ইহাই ধর্ম্ম—আমার কাজ আমি করি। (পরিক্রমণ ও অবলোকন পূর্ব্বক) এই যে প্রভু, করিরাজ যেমন গজযূথ সঞ্চারণ করিয়া রৌদ্রে পীড়িত হইয়া শীতল প্রদেশের আশ্রয়ে যায়, সেইরূপ নিজ সন্তানের ন্যায় প্রজাগণের রক্ষণাবেক্ষণ করিয়া ক্লান্তমনে একান্তে উপবিষ্ট আছেন। (সমীপস্থ হইয়া) প্রভুর জয় হউক। এই মাত্র হিমালয়ের উপত্যকার অরণ্যে কৃতনিবাস মুনিগণ সস্ত্রীক হইয়া কাশ্যপের সংবাদ লইয়া আসিয়াছেন। শুনিয়া প্রভু যে আদেশ করেন।

রাজা (সবিস্ময়ে)—কি? তপস্বিগণ কাশ্যপের সংবাদ লইয়া সস্ত্রীক আসিয়াছেন?

কঞ্চুকী—আজ্ঞে হাঁ।

রাজা—তবে আমার কথায় উপাধ্যায় সোমরাতকে বলুন ঐ আশ্রমবাসি-
গণকে বেদোক্ত বিধানে পূজা করিয়া স্বয়ং লইয়া আসুন।
আমি তপস্বিগণের সহিত সাক্ষাৎ করার যোগ্য স্থানে থাকিয়া
প্রতীক্ষা করি।

কঞ্চুকী—প্রভুর যে আদেশ।

রাজা—( দাঁড়াইয়া )—বেত্রবতি, অগ্নিগৃহের পথ দেখাইয়া চল।

প্রতীহারী—এইদিকে মহারাজ, এইদিকে!

রাজা (পরিক্রমণ ও কার্যজনিত পরিশ্রমের অভিনয় করিয়া )—সকলেই
অভিলষিত বস্তু লাভ করিয়া সুখী হয়, কিন্তু রাজার রাজ্যলাভ
দুঃখেরই কারণ হইয়া থাকে। রাজ্যে প্রতিষ্ঠানের পর সুধু
ঔৎসুক্য মাত্রেরই অবসান হয়, লব্ধ রক্ষাকার্য্য ক্লেশ জন্মায় সন্দেহ
নাই! দণ্ড স্বহস্তে ধারণ করিলে, ছত্রের ন্যায় রাজ্য যতটা শ্রম
জন্মায় ততটা শ্রম দূর করে না।

( নেপথ্যে )—বৈতালিকদ্বয়—প্রভুর জয় হউক।

প্রথম—আপনি নিজের সুখের দিকে না চাহিয়া লোকের জন্য ক্লেশ
করিতেছেন। অথবা ইহাই আপনার স্বভাব। বৃক্ষ নিজ মস্তকে
তীব্র আতপ গ্রহণ করিয়া ছায়ায় আশ্রিতের পরিতাপ দূর করে।

দ্বিতীয়—আপনি দণ্ডধারণ করিয়া উৎপথে প্রস্থিতদিগের দমন
করিতেছেন, বিবাদের প্রশমন করিয়া রক্ষা বিধানে যত্নবান বা
সমর্থ হইতেছেন। প্রজাগণের জ্ঞাতিরা সম্পদের সময়ে উপস্থিত
থাকেন সন্দেহ নাই, কিন্তু বন্ধুকার্য্য যাহা কিছু করিবার সব
আপনিই করেন।

রাজা—এই যে আমার মনের ক্লান্তি দূর হইল। ( পরিক্রমণ )।

প্রতীহারী—এই অগ্নিগৃহের বহির্দ্বার ভূমি। এই মাত্র সম্মার্জন করা
হইয়াছে বলিয়া দেখিতে সুন্দর। হোমধেনুটী কাছেই রহিয়াছে।
প্রভু আরোহণ করুন।

রাজা—(আরোহণ করিয়া ও পরিজনের স্কন্ধাবলম্বনে দাঁড়াইয়া)—বেত্রবতি, কি উদ্দেশ্যে ভগবান্ কাশ্যপ ঋষিদিগকে পাঠাইয়াছেন মনে হয়? আমার মন নিশ্চয়ে উপস্থিত হইতে না পারিয়া আকুল হইয়াছে। একবার ভাবি মুনিগণ ব্রতবিশেষের চর্য্যায় তপস্যা আরম্ভ করিয়াছে, রাক্ষসেরা তাহাতে বিঘ্ন ঘটাইয়াছে। আবার মনে হয় তপোবনের প্রাণিগণের প্রতি অত্যাচার হইল। পরক্ষণে ভাবি আমারই দোষে বুঝিবা বৃক্ষ লতাদির ফলোদয় হইতেছে না।

প্রতীহারী—আমার মনে হয় মহারাজের সুশাসনের সুখ্যাতি করার জন্য মুনিরা আসিয়াছেন।

(অতঃপর শকুন্তলাকে সম্মুখে করিয়া গোতমীসহিত কণ্বশিষ্যদ্বয় ও ইহাদের অগ্রে অগ্রে পুরোহিত ও কঞ্চুকীর প্রবেশ)

কঞ্চুকী—আপনারা এইদিকে আসুন, এইদিকে।

শার্ঙ্গরব—শারদ্বত, স্বীকার করি মর্য্যাদাপালক এই রাজা মহাভাগ বটেন আর প্রজাগণের মধ্যে বর্ণাধম ও অপথে পদার্পণ করে না। তথাপি আমার মন নিরন্তর নির্জ্জনে রহিয়াছে, এই জন্য এই জনাকীর্ণ নগরীকে একখানি অগ্নিব্যাপ্ত গৃহের ন্যায় সত্যস্ত্যাজ্য মনে করিতেছি।

শারদ্বত—নগরে প্রবেশ করিয়া আপনি এতদবস্থ হইয়াছেন বিচিত্র নহে। আমিও অত্রত্য সুখাসক্ত লোকদিগকে, স্নাত ব্যক্তি অস্নাতকে যেমন মনে করে, শুচি ব্যক্তি অশুচিকে যেমন ভাবে, স্বেচ্ছাবিহারী বদ্ধ ব্যক্তিকে যেমন মনে করে, সেইরূপ মনে করিতেছি।

শকুন্তলা (কুলক্ষণ সূচনা করিয়া)—ওমা, আমার দক্ষিণ চক্ষু স্পন্দিত হইল কেন।

গৌতমী—বৎসে, অমঙ্গল কাটিয়া গেল, এক্ষণে স্বামীর কুলদেবতাগণ তোমার মঙ্গল করুন। (পরিক্রমণ)।

পুরোহিত—( রাজাকে দেখাইয়া )—হে তাপসগণ, আপনারা দেখুন ঐ বর্ণাশ্রমের রক্ষাকর্ত্তা পূর্ব হইতেই আসন ত্যাগ করিয়া আপনাদের প্রতীক্ষা করিতেছেন।

শার্ঙ্গরব—হে মহাব্রাহ্মণ, এটী প্রশংসার যোগ্য স্বীকার করি, তথাপি আমি এ বিষয়ে উদাসীন। কারণ, তরুগণ ফলের উদয়ে নম্রই হয়; মেঘ নূতন জলভরে ভূতল সমীপে লম্বিতই হয়; সৎপুরুষেরা বিভবে অনুদ্ধতই হন; পরোপকারিগণের স্বভাবই এই।

প্রতীহারী—দেব, ঋষিগণের মুখবর্ণ প্রসন্ন দেখা যাইতেছে। দেখিতেছি ঋষিগণের কার্য্য উদ্বেগকর হইবে না।

রাজা ( শকুন্তলাকে দেখিয়া )—শীর্ণ পত্রের মধ্যে নবপল্লবের ন্যায় ঋষিগণের মধ্যে ঘোমটা দেওয়া ইনি কে? ইহার শরীরলাবণ্য অতি পরিস্ফুট হয় নাই।

প্রতীহারী—দেব, কুতূহলী হইয়া আমি নানারূপ অনুমান করিতেছি, কিন্তু নিশ্চয় হইতেছে না। তবে আকৃতি দেখিবার যোগ্য বটে।

রাজা হউক। পরস্ত্রী সূক্ষ্মদর্শনের অযোগ্যা।

শকুন্তলা ( বুকে হাত দিয়া আত্মগত )—হৃদয়, এমন কাঁপিতেছ কেন? আর্য্যপুত্রের ভাব মনে করিয়া ধীর হও।

পুরোহিত ( সম্মুখে যাইয়া )—এঁরাই সেই তাপসগণ, ইঁহাদের যথাবিধি অর্চনা করা হইয়াছে। ইঁহাদের উপাধ্যায় কিছু বলিয়া দিয়াছেন মহারাজ শুনিতে অনুমতি করুন।

রাজা—অবহিত হইলাম।

ঋষিগণ—( হাত তুলিয়া )—রাজন্ আপনার জয় হউক।

রাজা—সকলকেই প্রণাম করিতেছি।

ঋষিগণ—আশা পূর্ণ হউক।

রাজা—ঋষিগণের তপস্যা নির্বিঘ্ন তো?

ঋষিগণ—আপনি রক্ষক থাকিতে, সাধুগণের ধর্ম্মকার্য্যের ব্যাঘাত কিরূপে হইতে পারে? সূর্য্য দীপ্যমান থাকিতে অন্ধকার কিরূপে আসিবে?

রাজা—আমার "রাজ" নাম সার্থক হইল। জিজ্ঞাসা করি, ত্রিভুবনের কল্যাণার্থে ভগবান্ কাশ্যপ কুশলে আছেন তো?

শার্ঙ্গরব—সিদ্ধদিগের কুশল নিজের অধীন। তিনি আপনাকে অনাময় প্রশ্নপূর্ব্বক এই বলিলেন।

রাজা—ভগবান্ কি আজ্ঞা করিতেছেন।

শার্ঙ্গরব—পরস্পর শপথপূর্ব্বক আপনি ও আমার এই কন্যা যে পরিণীত হইয়াছেন আমি প্রীত হইয়া তাহার অনুমোদন করিতেছি। কারণ আমরা আপনাকে পাত্রের মধ্যে শ্রেষ্ঠ বলিয়া জানি আর শকুন্তলাও মূর্ত্তিমতী সৎক্রিয়া। প্রজাপতি এইরূপে সমগুণের বধূ-বরের সম্মেলন ঘটাইয়া বহুকালের পর নিন্দা উত্তীর্ণ হইলেন। অতএব এক্ষণে সসত্ত্বা সহধর্ম্মিণীকে গ্রহণ করুন। এই কথা বলিলেন।

গৌতমী—আর্য্য, কিছু বলিতে ইচ্ছা করি, কিন্তু আমার কথার অবকাশ নাই। কারণ এও গুরুজনের অপেক্ষা করে নাই আপনিও কন্যার বন্ধুজনের যাচ্ঞা করেন নাই। নিজে নিজে যে কাজ করা হইল তাহাতে অপরে কি বলিতে পারে?

শকুন্তলা (স্বগত)—না জানি আর্য্যপুত্র কি বলেন।

রাজা—এ আবার কি উপস্থিত হইল।

শকুন্তলা (স্বগত)—কথাগুলি যেন আগুন!

শার্ঙ্গরব—সে কি! আপনারাইতো লোকবৃত্তান্তে অভিজ্ঞ। সধবা রমণী যদি সর্ব্বদা জ্ঞাতিগৃহে থাকে, সে সতী হইলেও লোকে অন্যপ্রকার ভাবে। তাই স্ত্রী প্রিয়ই হউক আর অপ্রিয়ই হউক তাহার বন্ধুগণ তাহাকে ভর্ত্তৃসমীপেই রাখিতে চায়।

রাজা—পক্ষান্তরে, এই মহিলাকে আমি কি বিবাহ করিয়াছি ?

শকুন্তলা (বিষাদের সহিত স্বগত)—হৃদয়, তোমার আশঙ্কা সঙ্গতই বটে।

শার্ঙ্গরব—অনুষ্ঠিত কার্য্যে দ্বেষ জন্মিয়াছে বলিয়া রাজার পক্ষে কর্ত্তব্য-বিমুখ হওয়া উচিত কি ?

রাজা—এ অসাধু কল্পনার প্রসঙ্গ কোথা হইতে আইসে ?

শার্ঙ্গরব—ঐশর্য্যমত্তগণের এরূপ বিকার প্রায়ই ঘটিয়া থাকে।

রাজা—আমার বিলক্ষণ অপমান করা হইল।

গৌতমী ( শকুন্তলার প্রতি )—বৎসে, ক্ষণকাল লজ্জা সংবরণ কর, তোমার অবগুণ্ঠন মুক্ত করি, তাহা হইলে স্বামী তোমাকে চিনিতে পারিবেন। ( তাহা করা হইল )।

রাজা ( শকুন্তলাকে দেখিয়া স্বগত )—এই অক্লিষ্টকান্তি রূপ এই অবস্থায় আসিয়া উপস্থিত হইয়াছে। পূর্ব্বে বিবাহ করিয়াছি কিনা একথা আমি নিশ্চিত বলিতে পারিতেছি না, সুতরাং অরুণোদয়ের পূর্ব্বে হিমজলে পূর্ণ পদ্মকে ভ্রমর যেমন ত্যাগ করিয়া থাকে আমিও সেইরূপ সহসা গ্রহণও করিতেছি না, ত্যাগও করিতে পারিতেছি না। ( চিন্তায় অবস্থান )।

প্রতিহারী ( স্বগত )—প্রভুর কি ধর্ম্মভয়! এমন অযাচিতভাবে উপস্থিত রূপ দেখিয়া অন্যে কে আবার বিচার করে ?

শার্ঙ্গরব—রাজন্, চুপ করিয়া রহিলেন কেন ?

রাজা—তাপসগণ, অনেক চিন্তায়ও ইহার পাণিগ্রহণ আমার মনে হইতেছে না ; তবে স্পষ্ট গর্ভলক্ষণ রহিয়াছে বলিয়া পরস্ত্রীস্পর্শের আশঙ্কাসত্ত্বে কিরূপে ইহাকে গ্রহণ করি ?

শকুন্তলা ( জনান্তিকে )—বিবাহেই মহাশয়ের সন্দেহ! আমার উচ্চ আশা এখন কোথায় ?

শার্ঙ্গরব—না, গ্রহণ করিবেন না। কন্যার ধর্ষণার যিনি অনুমোদন

করেন, যিনি দস্যুকে সৎপাত্র বলিয়া চোরিত নিজ ধনের প্রতি-গ্রহ করাইতে বসিয়াছেন, আপনার ন্যায় ব্যক্তির হস্তে সেই মুনির অবমাননাই উচিত।

শারদ্বত—শার্ঙ্গরব, তুমি থাম। শকুন্তলে, আমাদের যাহা বলিবার বলিয়াছি। ইনি এইরূপ বলিতেছেন ইহার বিশ্বাসযোগ্য প্রত্যুত্তর দাও!

শকুন্তলা (জনান্তিকে)—তেমন অনুরাগ যখন এরূপ বিকৃত হইয়াছে তখন মনে করাইয়া বা কি হইবে? কিন্তু লোকসমক্ষে আমার আত্মশুদ্ধি আবশ্যক, তাই চেষ্টা। (প্রকাশ্যে) আর্য্যপুত্র—(অর্দ্ধোক্তে) বিবাহে যখন সন্দেহ তখন এ সম্বোধন উচিত হইল না—পৌরব, স্বভাবতঃ সরলহৃদয় এই ব্যক্তিকে আশ্রমে শপথাদি-দ্বারা তেমন ভাবে বঞ্চিত করিয়া এখন এইরূপ বলিয়া প্রত্যাখ্যান করা আপনার উচিতই বটে।

রাজা (কান ঢাকা দিয়া)—পাপ কথা বলিও না। তীর বিদারিত করিয়া নদী যেমন প্রসন্ন জলকে আবিল ও তটতরুকে পাতিত করে, সেইরূপ তুমি কেন নিজ কুলকে কলুষিত ও আমাকে পাতিত করিতে উদ্যত হইয়াছ?

শকুন্তলা—যাউক, যদি সত্যই পরস্ত্রীশঙ্কায় আপনি এরূপ করিতেছেন, তবে এই অভিজ্ঞান দ্বারা আপনার শঙ্কা দূর করিতেছি।

রাজা—উত্তম প্রস্তাব।

শকুন্তলা (অঙ্গুরীয়কের স্থানে হাত দিয়া)—হা ধিক্, আমার অঙ্গুলীতে অঙ্গুলীয়ক নাই! (সবিষাদে গৌতমীর মুখের দিকে তাকাইল)।

গৌতমী—শক্রাবতারের অন্তর্গত শচীতীর্থজলে অঞ্জলি দানকালে নিশ্চয় তোমার হস্ত হইতে অঙ্গুলীয়ক স্খলিত হইয়াছে।

রাজা (সহাস্যে)—ইহারই নাম "স্ত্রীজাতি প্রত্যুৎপন্নমতি"।

শকুন্তলা—এস্থানে দৈবই প্রবল হইল। অন্য একটী অভিজ্ঞান ব'লিব।

রাজা—এখন শুনিবার বিষয় দাঁড়াইয়াছে!

শকুন্তলা—আচ্ছা, একদিন বেতস লতার কুঞ্জে পদ্মপত্রের টোঙায় আপনার হাতে কতকটা জল ছিল।

রাজা—শুনিতেছি।

শকুন্তলা—সেই সময়ে আমার কৃত্রিম পুত্র দীর্ঘাপাঙ্গ নামে এক মৃগশিশু আসিয়া উপস্থিত হইল। 'প্রথমে এ পান করুক' এই বলিয়া আপনি তাহাকে জল সাধিলেন। অপরিচিত বলিয়া আপনার হাতের কাছে সে আসিল না। পরে আমি ঐ জল হাতে করিলে সে পান কবিল। তখন আপনি এই বলিয়া পরিহাস করিলেন—স্বজনে সকলেরই বিশ্বাস, তোমরা উভয়েই আরণ্যক।

রাজা—স্বার্থ সাধনে প্রবৃত্ত বমণীগণেব এইরূপ মধুর মিথ্যা বাক্যে ইন্দ্রিযপবায়ণ ব্যক্তিগণ আকৃষ্ট হইয়া থাকে।

গৌতমী—মহাভাগ, এরূপ বলা আপনাব উচিত নহে। এ ব্যক্তি তপোবনে লালিত, কপটতা জানে না।

রাজা—তাপসবৃদ্ধে, ইতর প্রাণীবও স্ত্রীজাতিতে উপদেশ ছাডাই পটুত্ব দেখা যায়, যাহাবা বুদ্ধিবৃত্তিসম্পন্ন তাহাদেব কথা কি বলিব। কোকিল তাহার শাবকগণকে উডিবাব পূর্ব্ব পর্য্যন্ত অন্য পক্ষী দ্বাবা পোষণ করায়।

শকুন্তলা ( সকোপে )—অনার্য্য নিজের হৃদয়েব তুলনায় সকলেই দেখ—তুমি ধর্মের ভেক কবিয়া তৃণাচ্ছন্ন কূপের ন্যায় হইযাছ, তোমার অনুকরণ কে করিবে?

রাজা (স্বগত)—ইহার কোপ স্বাভাবিক, কিন্তু সে বনবাস হেতু। দেখ—দৃষ্টি ঋজু, বক্র নহে; চক্ষু রক্তবর্ণ; কথা অতি নিষ্ঠুর অথচ পদে স্খলিত হইতেছে না; এবং বিম্বাধর শীতপীড়িতের ন্যায় কম্পিত

হইতেছে ; প্রকৃতিবক্র ভ্রূযুগল একসঙ্গে যেন ভগ্নই হইয়া গিয়াছে। ইহার কোপ যেন স্বাভাবিক বলিয়া মনে হইতেছে ও আমার সন্দেহ জন্মাইতেছে। দেখ, যেন আমিই বিস্মৃতিবশে ক্রূরচিত্ত হইয়া গোপনে সম্পন্ন বিবাহ অস্বীকার করিলাম ও ইনি অতি কোপে রক্তনেত্রে ভ্রূদ্বয় বক্র করিয়া কন্দর্পের ধনুখানি ভাঙ্গিয়াই ফেলিলেন। ( প্রকাশ্যে ) আর্য্যে, দুষ্মন্তের চরিত্রে অপ্রকাশ কিছু নাই। প্রজাগণের মধ্যেও এরূপ দেখা যায় না।

শকুন্তলা—পুরুবংশের বিশ্বাসে এই মধুমুখ ও বিষহৃদয় ব্যক্তির হাতে পড়িয়া এখানে আমি বেশ স্বেচ্ছাচারিণী বলিয়া প্রতিপন্ন হইলাম। ( অঞ্চলে মুখ ঢাকিয়া রোদন )।

শার্ঙ্গরব—অনিয়ন্ত্রিত আত্মরত চপলতা এইরূপে মনস্তাপ জন্মায়। এই-জন্য গোপনে বিবাহ বিশেষ পরীক্ষা করিয়া করা কর্ত্তব্য। পরস্পরের হৃদয় অজ্ঞাত থাকিলে মিত্রতা শত্রুতায় পরিণত হয়।

রাজা—বলি মহাশয়গণ, শুধু ইহার কথায় শ্রদ্ধা করিয়া আমাকে কেন বহুদোষারোপক বাক্যে পীড়া দিতেছেন ?

শার্ঙ্গরব (সকোপে)—শুনিলেন, আপনারা উল্‌টা কথা শুনিলেন তো ? সে ব্যক্তি জন্ম হইতে কপটতা শিখিল না তাহার কথা প্রমাণ নয়, আর যাহারা পরের প্রতারণাশাস্ত্র জ্ঞানে অভ্যাস করে তাহারা বিশ্বাস ভাজন হইল।

রাজা—ওগো সত্যবাদিন্, যাহা বলিলেন তাহা স্বীকার করি। কিন্তু ইহাকে বঞ্চিত করায় লাভ কি ?

শার্ঙ্গরব—লাভ নরক।

রাজা—পৌরবেরা নরক কামনা করেন এ শ্রদ্ধেয় নহে।

শারদ্বত—শার্ঙ্গরব, বাদ প্রতিবাদের প্রয়োজন কি ? গুরুর আদেশ পালন করা হইল, আমরা চলিলাম। ( রাজার প্রতি ) ইনি

আপনার পত্নী, ত্যাগ বা গ্রহণ যাহা ইচ্ছা করুন। পত্নীর প্রতি স্বামীর আধিপত্য সর্ব্বাঙ্গীন। গৌতমী, আগে চল (প্রস্থান)।

শকুন্তলা—একি? এই বঞ্চক কর্ত্তৃক প্রতারিত হইলাম, তোমরাও আমায় ছাড়িয়া চলিলে? (পশ্চাদ্গমন)।

গৌতমী (দাঁড়াইয়া)—বৎস শার্ঙ্গরব, করুণস্বরে বিলাপ করিতে করিতে শকুন্তলা আমাদের অনুগমন করিতেছে। নিষ্ঠুর স্বামী বিবাহ অস্বীকার করিলেন, বাছা আমার কি আর করিবে?

শার্ঙ্গরব (সরোষে ফিরিয়া)—রে দোষপক্ষপাতিনি, স্বাতন্ত্র্য অবলম্বন করিতেছিস্? (ভয়ে শকুন্তলার কম্প)।

শার্ঙ্গরব—শকুন্তলে, রাজা যাহা বলিতেছেন তুমি যদি তাহাই হইয়া থাক তবে তোমার ন্যায় কুলটা দ্বারা পিতা কি করিবেন? আর যদি নিজের পাতিব্রত্য অক্ষুণ্ণ বলিয়া জান, তবে পতির গৃহে দাস্যও তোমার শ্লাঘ্য।

রাজা—হে তাপস ইঁহাকে ছলনা করিতেছেন কেন? চন্দ্র কুমুদেরই বিকাশ করেন, সূর্য্য পদ্মেরই প্রকাশক। জিতেন্দ্রিয়গণ পরস্ত্রী স্পর্শের পক্ষপাতী নহেন!

শার্ঙ্গরব—রাজন্ মনে করুন প্রকৃতপক্ষে কার্য্যান্তরে ব্যাপৃত থাকাতে পূর্ব্ববৃত্তান্ত বিস্মৃত হইয়াছেন। তাহা হইলে এক্ষণে দারপরিত্যাগ ঘটিতেছে। ধর্ম্মভীরুর পক্ষে এ কিরূপ?

রাজা—আপনাকেই এ বিষয়ের গুরুলাঘব জিজ্ঞাসা করি। আমার মোহ হইতেছে, কি ইনি মিথ্যা বলিতেছেন, এরূপসংশয়স্থলে দারত্যাগী হই, কি পরস্ত্রীস্পর্শে দূষিত হই।

পুরোহিত (ভাবিয়া)—যদি এরূপ করা যায়?

রাজা—আজ্ঞা করুন।

পুরোহিত—ইনি প্রসব পর্য্যন্ত আমার গৃহে থাকুন।

রাজা—এ কেন ?

পুরোহিত—সাধুরা বলিয়াছেন, আপনার প্রথম সন্তান চক্রবর্ত্তিলক্ষণযুক্ত হইবে। মুনির দৌহিত্র তাদৃশ হইলে আদরে ইঁহাকে গৃহে লইবেন, অন্যথা পিতার নিকট প্রতিপ্রেরণ অবধারিতই রহিল।

রাজা—গুরুর যে অভিরুচি।

পুরোহিত—বৎস, আমার সঙ্গে আইস।

শকুন্তলা—ভগবতি বসুধে, আমাকে গ্রাস কর।

[ রোদন করিতে করিতে প্রস্থান ও পুরোহিত এবং তাপসগণের সহিত নিষ্ক্রান্ত। শাপে লুপ্তস্মৃতি হইয়া রাজার শকুন্তলাবিষয়ে চিন্তা ]।

নেপথ্যে—আশ্চর্য্য ! আশ্চর্য্য !!

রাজা ( কান দিয়া )—কি না জানি হইল ?

পুরোহিত (প্রবেশ করিয়া সবিস্ময়ে)— মহারাজ অদ্ভুত ব্যাপার ঘটিয়াছে।

রাজা—কি সে ?

পুরোহিত—দেব, কণ্বশিষ্যেরা ছাড়িয়া গেলে সেই বালা নিজ অদৃষ্টের নিন্দা করিতে করিতে উর্দ্ধে বাহু তুলিয়া যেমন কাঁদিতে আরম্ভ করিল।

রাজা—তারপর ?

পুরোহিত—অমনি জ্যোতির্ময় এক রমণীমূর্ত্তি তাহাকে উর্দ্ধে তুলিয়া অপ্সরা তীর্থের দিকে চলিয়া গেল। ( সকলে বিস্ময়ের অভিনয় করিল )।

রাজা—ভগবান্, সে বস্তু আমরা পূর্ব্বে ত্যাগই তো করিয়াছি, তবে তাহার তত্ত্বান্বেষণ নিষ্প্রয়োজন। আপনি যাইয়া বিশ্রাম করুন।

পুরোহিত (রাজার দিকে চাহিয়া )—আপনার জয় হউক। (নিষ্ক্রান্ত )।

রাজা—বেত্রবতী, আমি অস্বস্থ হইয়াছি। শয্যাগৃহের পথ দেখাইয়া চল।

প্রতীহারী—এই দিকে মহারাজ এই দিকে। ( প্রস্থান )।

রাজা ( পরিক্রমণপূর্ব্বক স্বগত )—পরিত্যক্ত মুনিকন্যার বিবাহ মনে হইতেছে না সত্য, কিন্তু হৃদয় গুরুতর পীড়িত হইয়া যেন প্রত্যয় জন্মাইয়া দিতেছে। ( সকলের প্রস্থান )।

# ষষ্ঠ অঙ্ক

## প্রবেশক

( অনন্তর নগররক্ষাধিকারে নিযুক্ত রাজশ্যালক ও তাহার পশ্চাৎ বদ্ধপুরুষসহ দুই রক্ষীর প্রবেশ )

রক্ষিদ্বয় ( পুরুষকে আঘাত করিয়া )—ওরে চোর, এই মহামণিসমুজ্জ্বল নামমুদ্রিত রাজকীয় অঙ্গুরীয়ক তুই কোথায় পাইলি বল ?

পুরুষ ( ভয়ের অভিনয় করিয়া )—মহাশয়গণ, প্রসন্ন হউন, আমি এমন কাজ করি নাই।

প্রথম—তবে কি সুব্রাহ্মণ বলিয়া রাজা তোকে দান করিয়াছেন ?

পুরুষ—শুনুন, আমি ধীবর, শক্রাবতারে বাস করি।

দ্বিতীয়—ওরে চোর, আমরা কি তোর জাতি জানিতে চাহিয়াছি ?

শ্যালক—সূচক, একে পরপর বলিতে দাও, মাঝখানে বাধা দিও না !

উভয়ে—ভগিনীপতি মহাশয়ের যে আদেশ। বল্।

পুরুষ—আমি জাল, বড়্শি প্রভৃতি উপায়ে মৎস্য ধরিয়া পরিজন পোষণ করি।

শ্যালক ( হাসিয়া )—বিশুদ্ধ ব্যবসায় বটে।

পুরুষ—কর্ত্তা ওকথা বলবেন না। নিজের যে কাজ তাহা নিন্দার যোগ্য হইলেও ত্যাগ করিতে নাই! শ্রোত্রিয়ের মন দয়ায় কোমল কিন্তু সে দারুণ পশুবধ ত্যাগ করে না।

শ্যালক—তারপর ?

পুরুষ—একদিন একটি রোহিত মৎস্য আমি টুকরা টুকরা করিয়া কাটিলাম। উহার পেটের ভিতর চাহিয়া দেখি রত্নোজ্জ্বল এক অঙ্গুরীয়ক রহিয়াছে। তারপর উহা বিক্রয়ের জন্য দেখাইতে গিয়া

মহাশয়গণের হাতে ধরা পড়িয়াছি। মারুন আর কাটুন ইহাই এর প্রাপ্তির প্রকৃত বৃত্তান্ত।

শ্যালক—জানুক, এর গায়ে কাঁচা মাছের গন্ধ. এ গোসাপখেকো জেলে সন্দেহ নাই। অঙ্গুরীয়ক পাওয়ার কথাটা ভাবিয়া দেখিতে হইবে। রাজবাড়ীই যাই।

রক্ষিদ্বয়—তাই। চল্‌রে গাঁটকাটা, চল। ( সকলের পরিক্রমণ )

শ্যালক—সূচক, অঙ্গুরীয়ক প্রাপ্তির বৃত্তান্ত প্রভুকে জানাইয়া আদেশ লইয়া ফিরিয়া আসিতেছি ; ততক্ষণ তোমরা পুরদ্বারে সাবধানে অপেক্ষা কর।

উভয়ে—যাউন ভগিনীপতি মহাশয, যাইয়া স্বামীর সন্তোষবিধান করুন।

( শ্যালক নিষ্ক্রান্ত )

সূচক—জানুক, ভগিনীপতি মহাশযের বড় বিলম্ব হইতেছে।

জানুক—বলি অবসর হইলেতো রাজদর্শন হইবে।

সূচক—এর বধ্যমাল্য পরাইতে আমার হাত যেন নাচিতেছে ( পুরুষের প্রতি অঙ্গুলি প্রদর্শন )।

পুরুষ—অকারণ মারা আপনাদের উচিত নহে!

জানুক ( দেখিয়া )—ঐ আমাদের কর্ত্তা পত্র হস্তে রাজশাসন লইয়া আসিতেছেন দেখিতেছি। হয় এ শকুনির বলি হইবে, নয় কুকুরের মুখ দেখিবে।

শ্যালক ( প্রবেশ করিয়া )—সূচক, এই জালজীবিকে ছাড়িয়া দাও। অঙ্গুরীয়ক প্রাপ্তির বৃত্তান্ত সত্যই।

সূচক—ভগিনীপতি মহাশয়ের যে আদেশ। এ যমের বাড়ী যাইয়া ফিরিয়া আসিল। (পুরুষের বন্ধন মোচন)।

পুরুষ ( শ্যালককে প্রণাম করিয়া )—কর্ত্তা, আজ কি করিয়া খাইব ?

শ্যালক—প্রভু তোমাকে অঙ্গুরীয়কের মূল্যের তুল্য অর্থ পারিতোষিক দিয়াছেন। ( পুরুষকে অর্থ প্রদান )।

পুরুষ ( প্রণাম পূর্ব্বক গ্রহণ করিয়া )—কর্ত্তা, পরম অনুগ্রহ হইল।

সূচক—এমনই অনুগ্রহ যে শূল হইতে নামাইয়া হাতীর পিঠে চড়ান হইল।

জানুক—ভগিনীপতি মহাশয়, পারিতোষিক দেখিয়া মনে হয় মহার্হরত্নের অঙ্গুলীয়কটী স্বামীর আদরের বস্তু ছিল।

শ্যালক—প্রভু অঙ্গুলীয়কের মহার্হরত্নের আদর করিলেন মনে হয় না। উহা দেখিয়া প্রিয়পাত্র বিশেষের কথা প্রভুর মনে পড়িল। প্রকৃতি গম্ভীর হইলেও মুহূর্ত্তের জন্য নয়ন সজল হইল।

সূচক—ভগিনীপতি মহাশয়ই যথার্থ সেবা কবিলেন।

জানুক—বলনা, এই মৎস্যঘাতীর জন্য। (পুরুষকে হিংসার চক্ষে দর্শন )।

পুরুষ—কর্ত্তারা, এর অর্দ্ধাংশ আপনাদেব ফুল কিনিবায় জন্য হউক।

জানুক—উচিতই বটে।

শ্যালক—ধীবব, তুমি অতি মহৎ, আমার প্রিয় বয়স্য হইলে। আমাদের এই প্রথম প্রণয়, মদিবা সাক্ষী কবিয়া হউক। চল শৌণ্ডিকের গৃহে যাই। ( সকলে নিষ্ক্রান্ত )।

## প্রবেশক সমাপ্ত।

[ তারপর শূন্যপথে সানুমতী অপ্সরার প্রবেশ ]

সানুমতী—সাধুজনের স্নানের সময়ে পালা করিয়া আমরা একজন অপ্সরা তীর্থে উপস্থিত থাকি। আমার সে কার্য্য হইয়া গিয়াছে, এক্ষণে সেই রাজর্ষির বৃত্তান্ত স্বচক্ষে দেখিব। মেনকার সম্পর্কে শকুন্তলা আমার শরীরই হইয়া দাঁড়াইয়াছে। তিনিও কন্যার জন্য আমাকে আদেশ করিয়াছেন। ( চারিদিকে দেখিয়া ) ঋতূৎসবের সময় আসিয়াছে কিন্তু রাজগৃহ নিরুৎসব কেন? ধ্যানেতে সব জানিতে পারি, তথাপি সখীর স্নেহের সম্মান

রক্ষা করিতে হইবে। ভাল, অদর্শনবিদ্যায় অদৃশ্য হইয়া এই দুই উদ্যানপালিকার পার্শ্বে থাকিয়া জানিব। (অবতরণের অভিনয় করিয়া, সেইরূপে অবস্থান)।

[ তারপর আম্রমুকুলের দিকে চাহিয়া এক চেটীর ও তাহার পশ্চাতে অপর চেটীর প্রবেশ ]

প্রথমা—হে ঈষৎ তাম্র, হরিত ও পাণ্ডুর আম্রমুকুল, হে বসন্ত ঋতুর মঙ্গলারম্ভঘোষক ও জীবনসর্ব্বস্ব, তোমাকে দেখিলাম তুমি আমার প্রতি প্রসন্ন হও।

দ্বিতীয়া—পরভৃতিকে, একাকিনী কি বলিতেছ?

প্রথমা—মধুকরিকে, আম্রমুকুল দেখিযা পরভৃতিকা উন্মত্তাই হয়।

দ্বিতীয়া—(সহর্ষে সত্বর অগ্রসর হইয়া)—কি! মধুমাস আসিয়াছে?

প্রথমা—মধুকরিকে, এই তোমার বিভোর হইয়া হাবভাবযুক্ত গান করিবার কাল আসিল।

দ্বিতীয়া—সখি, আমাকে ধর, পাদাগ্রে দাঁড়াইয়া (উকি মারিয়া) আম্রমুকুল পাড়িয়া কামদেবের অর্চ্চনা করি।

প্রথমা—যদি পূজার ফলের অর্দ্ধাংশ আমার হয।

দ্বিতীয়া—এ তো না বলিলেও হইবে. কারণ আমাদের শরীর দুইটা, প্রাণ একটী বই নহে। (সখীর গায়ে হাত দিয়া আম্রমুকুল পাড়িয়া) মুকুল ফোটে নাই কিন্তু বৃন্তচ্ছেদে সুন্দর গন্ধ আসিতেছে (জোড় হাত করিয়া) হে আম্রমুকুল, কামদেব ধনু ধরিয়াছেন আর তোমাকে আমি দিলাম, অতএব তুমি তাঁহার শ্রেষ্ঠ বা ষষ্ঠ শর হও আর প্রোষিতপতিকাগণ তোমার লক্ষ্য হউক। (চূতাঙ্কুর ক্ষেপণ)।

[ কোপে যবনিকা সরাইয়া কঞ্চুকীর প্রবেশ ]

কঞ্চুকী—রে নির্ব্বোধ, ও কাজ করিস্ না। প্রভু বসন্তোৎসব বারণ করিয়াছেন; আর তুই আম্রমুকুল তুলিতে আরম্ভ করিয়াছিস?

উভয়ে ( সভয়ে )—মহাশয়, প্রসন্ন হউন, আমরা জানি না।

কঞ্চুকী—বটে! প্রভুর আদেশ বসন্তের তরু শুনিল, তদাশ্রিত পক্ষীরা শিরোধার্য্য করিল, তার তোমরা শুনিতে পাইলে না! দেখ, আম্রেব কলিকা কবে বাহির হইয়াছে আজিও পরাগ প্রদর্শন কবিতেছে না; কুরুবকই সজ্জিত হইয়াও কলিকাবস্থায়ই রহিয়া গিয়াছে, শীত চলিয়া গিয়াছে, তথাপি কোকিলের রব কণ্ঠেই স্খলিত হইতেছে। বুঝি বা, স্বযং কাম তূণ অর্দ্ধনিষ্কাশিত শব ভীত হইয়া তূণস্থ করিতেছেন।

সানুমতী—এতে সন্দেহ নাই। বাজর্ষির প্রভাব অসীম।

প্রথমা—আর্য্য, এই কয দিন মাত্র নগরপাল মিত্রাবসু আমাদিগকে রাজ-সমীপে প্রেবণ করিযাছেন। আর এখানে আমবা প্রমদবন পালনে নিযুক্ত হইয়াছি। নূতন আসিযাছি বলিয়া এ বৃত্তান্ত আমরা শুনি নাই।

কঞ্চুকী—যাউক, আর যেন এরূপ না হয়।

উভয়ে—আর্য্য, আমাদেব কৌতূহল হইতেছে যদি শুনিতে পারি তবে জিজ্ঞাসা করি প্রভু বসন্তোৎসব নিষেধ করিলেন কেন?

সানুমতী—মানুষেরা উৎসব ভালবাসে। কারণ নিশ্চয গুরুতর হইবে।

কঞ্চুকী—এ সকলেই জানে, না বলিব কেন? এখানে আসিয়া তোমরা শকুন্তলার প্রত্যাখ্যান জনিত জনবাদ শুন নাই কি?

উভয়ে—নগবপাল হইতে অঙ্গুরীয়ক দর্শন পর্য্যন্ত শুনিয়াছি।

কঞ্চুকী—তবে আর অল্পই বলিবার আছে। অঙ্গুরীয়ক দেখিযা যখনই প্রভু বুঝিলেন সত্যই শকুন্তলাকে গোপনে বিবাহ করিযাছিলেন, কিন্তু মোহ বশতঃ পরিত্যাগ করিয়াছেন, তখন ইহাতেই পশ্চা-ত্তাপে দগ্ধ হইতে লাগিলেন। দেখ, যাহা কিছু তাহার প্রিয় ছিল, সে সব এখন যেন বিষ হইয়াছে, এখন আর পূর্ব্বের ন্যায় সভায়

হইয়া প্রজাগণের বাদ প্রতিবাদ শ্রবণ করেন না; নিদ্রা হয় না। শয্যায় এপাশ ওপাশ করিয়াই রাত্রিযাপন করেন। অতি উদার-স্বভাব বলিয়া মহিষীগণের সহিত যথোচিত সংলাপ করেন বটে, কিন্তু থাকিয়া থাকিয়া শকুন্তলা নামে ডাকিয়া ফেলেন ও লজ্জায় হতবুদ্ধি হইয়া থাকেন।

সানুমতী—এ বড় প্রিয় সংবাদ।

কঞ্চুকী—এই প্রবল মনস্তাপে উৎসব নিষিদ্ধ হইয়াছে।

উভয়ে—উচিত হইয়াছে।

নেপথ্যে—আসুন, প্রভু আসুন।

কঞ্চুকী—( কান দিয়া )—ওগো প্রভু এই দিকেই আসিতেছেন। যাও কাজে যাও।

উভয়ে—তাই ( নিষ্ক্রান্ত )।

[তার পর পশ্চাত্তাপের বেষে রাজা, বিদূষক ও প্রতীহারীর প্রবেশ]

কঞ্চুকী ( রাজাকে দেখিয়া )—আহা, সুপুরুষদিকের সকল অবস্থায়ই সৌন্দর্য্য দেখা যায়। প্রভু পর্য্যাকুল হইয়াও প্রিয়দর্শন। দেখ, প্রভু বিশেষ কোনও অলঙ্কার আর গ্রহন করেন না, সুধু একখানি কাঞ্চনবলয় বাম প্রকোষ্ঠে পরিধান করেন; উষ্ণ শ্বাসে অধর রক্তবর্ণ হইয়াছে; চিন্তাকৃত অনিদ্রায় চক্ষু নিতান্ত ক্লিষ্ট; দেহ ক্ষীণ, তথাপি নিজের তেজোগুণে অঙ্গরাগার্থে উৎকীর্ণ মহামণির ন্যায় তথাবিধ বলিয়া লক্ষিত হইতেছে না।

সানুমতী ( রাজাকে দেখিয়া )—প্রত্যাখানে অপমানিত হইয়াও শকুন্তলা এ ব্যক্তির জন্য উৎকন্ঠিত, এ অন্যায় নহে।

রাজা—(চিন্তায় মন্দ পরিক্রমণ করিয়া ) মৃগাক্ষী শকুন্তলা যখন জাগরিত করিতে চেষ্টা করিলেন, তখন নিদ্রিতই রহিল, কিন্তু এ দুষ্ট হৃদয় পশ্চাত্তাপের ক্লেশানুভব করার জন্য এখন জাগরিত হইতেছে।

সানুমতী—দুঃখিনী শকুন্তলার অদৃষ্ট এইরূপই বটে।

বিদূষক (জনান্তিকে)—এ আবার শকুন্তলা রোগে অভিভূত হইল, জানি না চিকিৎসা কিরূপে হইবে।

কঞ্চুকী (অগ্রসর হইয়া)—জয় হউক, প্রভুর জয় হউক। মহারাজ, প্রমোদবনপ্রদেশ পর্য্যবেক্ষণ করা হইল। বিনোদস্থানগুলি যথা-রুচি উপভোগ করুন!

রাজা—বেত্রবতি অমাত্য আর্য্য পিশুনকে আমার কথায় বল যে বেলায় উঠিয়াছি, আজ আর ধর্ম্মাসনে বসা সম্ভব নহে। যে যে পৌর-কার্য্য আর্য্য পর্য্যবেক্ষণ করিয়াছেন সে সকল পত্রস্থ করিয়া আমার নিকট পাঠাইয়া দিন।

প্রতীহারী—প্রভুর যে আদেশ। (নিষ্ক্রান্ত)।

রাজা—বাতায়ন, তুমি ও তোমার কাজে যাও।

কঞ্চুকী—প্রভুর যে আদেশ। (নিষ্ক্রান্ত)।

বিদূষক—মাছিটা পর্য্যন্ত তাড়াইয়াছেন। এক্ষণে এই বসন্তে মনোহর প্রমোদবন প্রদেশে চিত্তবিনোদন করুন।

রাজা (দীর্ঘ নিশ্বাস ত্যাগ করিয়া)—বয়স্য, দুঃসময়ে আসিয়া যত অনর্থ উপস্থিত হয়, এই যাহা লোকে বলে, এ যথার্থ। দেখ, মোহে আমার মুনিকন্যা বিবাহের স্মৃতি লুপ্ত হইয়াছিল। সেই মোহও গিয়াছে, আর কন্দর্পও ধনুকে চূতশর যোজনা করিয়া প্রহারে উদ্যত হইয়াছেন।

বিদূষক—আপনি স্থির হউন, আমি এই লাঠি দিয়া কন্দর্পের বাণ ভাঙ্গিয়া দিতেছি। (লাঠি তুলিয়া আম্রমুকুল পাড়িবার চেষ্টা)।

রাজা (সহাস্যে)—থাম, ব্রহ্মতেজ প্রত্যক্ষ হইয়াছে। সখে, কোথায় বসিয়া প্রিয়ার কিঞ্চিৎ অনুকারী লতাসমূহ দেখিয়া চিত্ত বিনোদন করি?

বিদূষক—কেন, আপনি যে পরিচারিকাকে বলিলেন, "এই বেলাটা

মাধবী-মণ্ডপে কাটাইব সেইখানে চিত্রফলকে আমার স্বহস্তে লিখিত শকুন্তলার ছবি লইয়া আইস।"

রাজা—এই সকলেই এখন হৃদয়ের শান্তি! ভাল সেইদিকেই লইয়া চল।

বিদূষক—আসুন, এই দিকে আসুন। (উভয়ের পরিক্রমণ, সানুমতীর অনুগমন)।

বিদূষক—এই যে মাধবীমণ্ডপে মণিময় শিলাতল সজ্জিত রহিয়াছে, রমণীয় কুসুমরাশি উপহাররূপে বিরাজমান, যেন লতা আপনার প্রত্যুদ্গমন করিতেছে। অত এব ভিতরে যাইয়া বসুন (উভয়ের প্রবেশ ও উপবেশন)।

সানুমতী—লতার আশ্রয়ে থাকিয়া সখীর প্রতিকৃতি দেখিয়া যাই—পরে তাহাকে তাহার স্বামীর শতমুখ অনুরাগ জানাইব।

রাজা—সখে, এখন শকুন্তলার পূর্ব্বকথা সকলই মনে পড়িতেছে। তোমাকেও সব বলিয়াছিলাম। প্রত্যাখ্যান কালে তুমি উপস্থিত ছিলে না সত্য কিন্তু পূর্ব্বেও তো কখনও তাহার নাম পর্য্যন্ত কর নাই। তুমিও কি আমাব মত সব ভুলিয়া গিয়াছিলে?

বিদূষক—ভুলিব কেন? কিন্তু সকল কহিয়া শেষে আপনি বলিলেন, এ তামাসা মাত্র সত্য কথা নহে, আমিও মূর্খ তাহাই বুঝিলাম। অথবা ভবিতব্যতাই বলবতী।

সানুমতী—তাই বটে।

রাজা (চিন্তামগ্ন হইয়া)—সখে রক্ষা কব।

বিদূষক—বলি ও কি! এ আপনার অযোগ্য। সাধুরা কখনও শোকের পাত্র হন না। দেখুন প্রবল ঝড়েও গিরি নিষ্কম্প।

রাজা—বয়স্য, প্রত্যাখ্যানকাতর প্রিয়ার তৎকালের অবস্থা মনে করিয়া আমি অধীর হইতেছি। মৎকর্ত্তৃক পরিত্যক্ত হইয়া তিনি স্বজনের অনুগমনে প্রবৃত্ত হইলে, পিতৃতুল্য মাননীয় পিতৃশিষ্য রোষে

থাম, বলিয়া উঠিলেন, অমনি থামিলেন ও অশ্রুপূর্ণ নেত্রে আমার দিকে চাহিলেন। সেই দৃষ্টি যেন বিষদগ্ধ শেলের মত আমাকে বিদ্ধ করিতেছে।

সানুমতী—স্বার্থনিষ্ঠা এমনিই বস্তু যে ইনি দগ্ধ হইতেছেন আর আমার শান্তি হইতেছে।

বিদূষক—দেখুন আমার মনে হয় কোনও দেববিশেষ তাঁহাকে লইয়া গিয়াছে।

রাজা—সাধ্বীর অঙ্গ স্পর্শ করে কার সাধ্য? শুনিয়াছি মেনকা তোমার সখীর জননী। আমার মনে হয় তাঁহারই সহগামিনীরা তাঁহাকে তুলিয়া লইযাছে।

সানুমতী—এমন লোকের বুদ্ধি দুরদর্শিনি হইবে, আশ্চর্য্য কিছুই নহে, কিন্তু তখন মতিভ্রম হইয়াছিল ইহাই আশ্চর্য্য।

বিদূষক—তাহা হইলে কালে তাঁহার সহিত নিশ্চয় সমাগম হইবে।

রাজা—কি করিয়া?

বিদূষক—পিতা কখনই কন্যাকে দীর্ঘকাল স্বামী হইতে বিযুক্ত রাখিয়া দুঃখ দিতে পারেন না।

রাজা—বযস্য, সে অতীত বস্তুর পুনরাগমন হইবে না। সে বোধ করি স্বপ্ন বা মায়া অথবা আমার মতিভ্রম, কিংবা পুণ্য বিশেষের তাবন্মাত্র ফল। এর যেটিই হউক আমার আশার গিরিপ্রপাত সন্দেহ নাই।

বিদূষক—তা কেন? এই অঙ্গুরীয়ক হইতেই বুঝুন না—অবশ্যম্ভাবী সমাগম অচিন্তনীয়।

রাজা—(অঙ্গুরীয়কের দিকে চাহিয়া)—ওহে এর জন্য দুঃখ হয়, এ দুর্লভ স্থানে ছিল তথা হইতে বিচ্যুত হইয়াছে। হে অঙ্গুরীয়ক, ফল দেখিয়া মনে হয়, তোমারও পুণ্য আমারই মত স্বল্প। কারণ তাঁহার রক্তনখ মনোরম অঙ্গুলিতে স্থান পাইয়াও চ্যুত হইয়াছ।

সানুমতী—অন্যের অঙ্গুলীতে বসিলে নিশ্চয় শোচনীয় হইত।

বিদূষক—ভাল, কি মনে করিয়া এই নামমুদ্রা তাঁহার হস্তে দিয়াছিলেন।

সানুমতী—এও আমার কৌতূহলে প্রেরিত হইতেছে।

রাজা—শুন। আমি নগরে প্রত্যাবর্ত্তনে উদ্যত হইলে প্রিযা সাশ্রুনেত্রে জিজ্ঞাসা করিলেন "কতদিনে আর্য্যপুত্র সংবাদ দিবেন"।

বিদূষক—তাবপর, তাবপর ?

রাজা—তার পর এই নামমুদ্রা তাঁহার অঙ্গুলিতে পরাইয়া দিতে দিতে কহিলাম—এই অঙ্গুলীয়কে আমার নামের অক্ষরগুলি প্রতিদিন একটী একটী করিয়া গণিতে থাক। শেষ হইতেই তোমার নিকটে আমার অবরোধে লইযা যাইবার লোক উপস্থিত হইবে।

সানুমতী—বিধি এই রমণীয় অবধির অন্যথা করিলেন।

বিদূষক—ধীবরের কাটা রোহিত মৎস্যের উদরে কিরূপে প্রবেশ করিল ?

রাজা—তোমার সখী শচীতীর্থের বন্দনা করিতেছিলেন, সেই সময়ে গঙ্গা জলে অঙ্গুরীয়ক বিচ্যুত হইয়াছিল।

বিদূষক—হ'তে পারে।

সানুমতী—তাই অধর্ম্মভীরু রাজা দুঃখিনী শকুন্তলার বিবাহে সন্দেহ করিয়াছিলেন। কিন্তু এমন অনুরাগ অভিজ্ঞানের অপেক্ষায থাকে এই বা কেমন ?

রাজা—অঙ্গুলীয়ককে তিরস্কার করিতে হইবে।

বিদূষক—ইনি পাগলের পথে চলিয়াছেন।

রাজা—তুমি কেন সেই বন্ধুর কোমল অঙ্গুলীতে ভূষিত কর পরিত্যাগ করিয়া জলে ঝাঁপ দিলে ? অথবা তুমি অচেতন, গুণ গ্রহণ করিতে জান না, আমিই বা কেন প্রিয়াকে অনাদর করিলাম।

বিদূষক—( স্বগত )—দেখিতেছি ক্ষুধা আমাকে খাইয়া ফেলিল !

রাজা—হে অকারণপরিত্যক্তে শকুন্তলে, অনুতাপে আমার হৃদয় দগ্ধ হইতেছে সদয় হইয়া পুনরায় দর্শন দান কর।

[ যবনিকা না সরাইয়া চতুরিকার প্রবেশ ]

চতুরিকা—এই যে ভট্টিনী চিত্রস্থা রহিয়াছেন। ( চিত্রফলক প্রদর্শন )।

বিদূষক ( দেখিয়া )—সাধু বয়স্য, মধুর ভঙ্গীবিশেষ হইতে ভাবের আবেশ স্পষ্ট বুঝা যাইতেছে। আমার দৃষ্টি যেন নতোন্নত স্থানগুলিতে স্খলিত হইতেছে। অধিক কি বলিব, মনে হইতেছে ইনি জীবিত, ও কথা কহিতে ইচ্ছা করিতেছে।

সানুমতী—আহা, রাজর্ষির কি নিপুণতা। মনে হইতেছে সখী আমার সম্মুখেই রহিয়াছেন।

রাজা—চিত্রে যাহা অবিকল হইল না, মনে হইতেছে সে সকলের এখনই পরিবর্ত্তন করিতেছি; তথাপি লিপিতে তাঁহার মাধুর্য্যের যৎ-সামান্য অনুকরণমাত্র হইয়াছে।

সানুমতী—এটী পশ্চাত্তাপহেতু প্রবল স্নেহ ও নিজের গর্বাভাবের অনুরূপ উক্তি মাত্র।

বিদূষক—ভাল, এখানে তিনটি মহিলা অঙ্কিত রহিয়াছেন, সকলেই সুরূপা। কোন্‌টি শকুন্তলা?

সানুমতী—এ কখনও এমন রূপ দেখে নাই, তাই এর চক্ষু বিশেষ বুঝিতেছে না।

রাজা—তুমি কোন্‌টি মনে কর?

বিদূষক—( ভাল করিয়া দেখিয়া)—আমার মনে হয় এই যার কেয়ূরবন্ধন শিথিল হওয়াতে ফুল পড়িয়া যাইতেছে, মুখে ঘাম বিন্দু লাগিয়া আছে, হাত দুইখানি অত্যন্ত ঝুলিয়া পড়িয়াছে ও যিনি জল সেচনে স্নিগ্ধ বনপল্লবে শোভিত সহকারের পার্শ্বে ঈষৎ পরিশ্রান্ত রূপে আলিখিত হইয়াছেন ইনিই শকুন্তলা, অপর দুইটী সখী।

রাজা—তোমার নিপুণতা আছে। এই মূর্ত্তিতে আমার মনের আবেগের চিহ্ন রহিয়াছে। চিত্রের পার্শ্বে আমার ঘর্মার্দ্র অঙ্গুলির কালিমা

পড়িয়াছে। আর গণ্ডে বর্ণক কিঞ্চিৎ স্ফীত হইয়াছে, দেখিলে বুঝা যায় তথায় আমার নেত্রজল পতিত হইয়াছিল। চতুরিকে এই বিনোদ স্থান অর্দ্ধলিখিত হইয়া আছে, যাও তুলিকা লইয়া আইস।

চতুরিকা—আর্য্য মাধব্য, চিত্রফলকখানি ধরুন, আমি আসিতেছি।

রাজা—আমিই ধরিতেছি। ( তথাকরণ। চেটী নিষ্ক্রান্ত )

রাজা—সখে, প্রিয়া স্বয়ং সমীপে উপস্থিত হইয়াছিলেন। তাঁহাকে ত্যাগ করিয়া এখন তাঁহার চিত্রের আদর করিতেছি। এ যেন পথেই প্রাপ্ত সুজলা নদীকে ত্যাগ করিয়া মরীচিকার অনুসরণের ন্যায় হইল।

বিদূষক (স্বগত)—ইনি যথার্থই নদী ছাড়িয়া মৃগতৃষ্ণায় পতিত হইয়াছেন ( প্রকাশ্যে ) ভাল, আর কি এতে আঁকিতে হইবে ?

সানুমতী—বোধ করি যে যে স্থান সখীর প্রিয় ছিল সেইগুলি আঁকিতে ইচ্ছা।

রাজা—শুন, মালিনী নদী আঁকিতে হইবে, তার চড়ায় জোড়া জোড়া হাঁস রহিয়াছে দেখাইতে হইবে। নদীর ধারে হিমালয়ের প্রান্তভূমি আর তাতে হরিণ সব বসিয়া আছে এও আঁকা চাই। আর একটি গাছ আঁকিব মনে করিয়াছি—তার শাখা হইতে মুনিগণের বল্কল ঝুলিতেছে ও নীচে কৃষ্ণ সারের শৃঙ্গে মৃগী তাহার বাম চক্ষু চুলকাইতেছে এরূপ করিব।

বিদূষক (স্বগত)—দেখিতেছি ইনি লম্বশ্মশ্রু তাপসের দলে চিত্রফলক পূর্ণ করিয়া ফেলিবেন।

রাজা—বয়স্য, আর একটি বিষয় আছে। শকুন্তলার প্রিয় ভূষাগুলি আমি এতে দিতে ভুলিয়াছি।

বিদূষক—কি সে ?

সানুমতী—সখী সুকুমারী ও বনে বাস করিতেন, এ উভয়ের যোগ্য কিছু হইবে।

রাজা—সখে, বৃন্ত কর্ণে বসাইয়া ও কেশর গণ্ডে ঝুলাইয়া শিরীষ ফুল দেখান হয় নাই, আবার স্তন-্বয়ের মধ্যেও শরতের জ্যোৎস্নার ন্যায় কমনীয় মৃণালমালা আঁকা হয় নাই।

বিদূষক—ভাল, ইনি রক্তোৎপলের ন্যায় সুন্দর করতলে মুখ ঢাকিয়া অতি ভীতের ন্যায় কেন রহিয়াছেন? (সূক্ষ্ম নিরীক্ষণ করিয়া) আঃ এ বাঁদীর ব্যাটা ফুলের মধুচোর একটা মধুকর এঁর মুখ-কমলের দিকে ছুটিয়াছে।

রাজা—ওহে, ওটাকে বারণ কর না।

বিদূষক—বেযাদবের শাসক তো আপনি, আপনিই ওকে থামাইতে পারিবেন।

রাজা—ঠিক! ওহে, তুমি যে কুসুমলতার প্রিয় অতিথি, এখানে ঘুরিয়া বেড়াইয়া কষ্ট পাও কেন? এই দেখ তোমার অনুরক্তা মধুকরী তৃষিত হইয়া ফুলে বসিয়াও তোমার অপেক্ষায় আছে, তোমাকে ছাড়িয়া এ মধু পান করিতে পারে?

সানুমতী—আর্য্য, অতি ভদ্রভাবে বারণ করা হইল।

বিদূষক—এ তেমন জাতিই নয, বারণ করিলেও শুনে না।

রাজা—ওহে, কথা শুনিতেছ না দেখিতেছি। তবে জানিবে হে ভ্রমর, প্রিয়ার অভিনব পল্লবের ন্যায় লোভনীয় যে অধর সদয়ভাবে পান করিয়াছি, তাহা যদি স্পর্শ কর তাহা হইলে তোমাকে কমলোদরের কারাগারে নিক্ষেপ করিব।

বিদূষক—এমন উগ্র শাসনেরও ভয় করিবে না! (হাসিয়া স্বগত) ইনি তো পাগোল আমিও এর সঙ্গে থাকিয়া ঐরূপই যেন হইয়া পড়িয়াছি। (প্রকাশ্যে) শুনুন এ যে চিত্র।

রাজা—কি! এ চিত্র?

সানুমতী—আমিই এইমাত্র প্রকৃত কথা বুঝিলাম। ইনি যাহা আঁকিয়াছেন তাহাই ভাবিতেছেন, এঁর কথা আর কি বলিব ?

রাজা—বয়স্য, এ কার্য্য কেন করিলে ? আমি তন্ময় চিত্তে সাক্ষাৎ দর্শনের সুখ অনুভব করিতেছিলাম, তুমি মনে করাইয়া দিয়া প্রিয়াকে আবার চিত্রে পরিণত করিলে !!

সানুমতী—এ বিরহপ্রণালী নূতন। এর প্রথম ও দ্বিতীয় অবস্থা পরস্পর বিরুদ্ধ।

রাজা—বয়স্য, এখন অবিশ্রান্ত দুঃখ কিরূপে সহ্য করি। রাত্রিতে নিদ্রা হয় না, কাজেই স্বপ্নে যে তাঁহাকে দেখিব তাহার আশা নাই। চিত্রে আঁকিয়া ও চোক্ষের জলে তাঁহাকে দেখিতে পাই না।

সানুমতী—শকুন্তলার ত্যাগ দুঃখ আপনিই সম্পূর্ণ দূর করিলেন।

চতুরিকা ( প্রবেশ করিয়া )—জয় হউক প্রভুর জয় হউক। বর্ণকের প্যাঁটারা লইয়া আমি এই দিকে আসিতেছিলাম—

রাজা—তার পর ?

চতুরিকা—পথে তরলিকাকে সঙ্গে করিয়া দেবী বসুমতী আসিয়া “আমিই আর্য্যপুত্রের কাছে লইয়া যাইতেছি” বলিয়া বলপূর্ব্বক কাড়িয়া লইয়াছেন।

বিদূষক—কি ভাগ্য তোমাকে ছাড়িয়া দিয়াছেন।

চতুরিকা—দেবীর উত্তরীয় গাছের ডালে জড়াইয়া গিয়াছিল, তরলিকা সেটী খুলিতে গেল, আর আমি পলাইয়া আসিলাম।

রাজা—বয়স্য, দেবী আসিয়া পড়িয়াছেন, আর তিনি আমার আদরে অভিমানিনী। তুমি এই ছবিটি বাঁচাও।

বিদূষক—বলুন না “প্রাণটা বাঁচাও”। (চিত্রফলক লইয়া, ও উঠিয়া) যদি আপনি অন্তঃপুরের কপটজাল হইতে মুক্ত হইতে পারেন তবে ‘মেঘপ্রতিচ্ছন্দ প্রাসাদে আমাকে ডাকিবেন। (দ্রুতপদে প্রস্থান)।

সানুমতী—ইহার মন অন্যের প্রতি যাওয়াতে স্নেহ কমিয়াছে, তথাপি ইনি পূর্ব্ব প্রণয়ের গৌরব রক্ষা করিতেছেন।

( পত্র হাতে প্রবেশ করিয়া ) প্রতীহারী—জয় হউক, প্রভুর জয় হউক।

রাজা—বেত্রবতি, পথে দেবীকে দেখিতে পাইলে না ?

প্রতীহারী—আজ্ঞা হাঁ। আমার হাতে পত্র দেখিয়া ফিরিয়া গেলেন।

রাজা—দেবী কার্য্যাকার্য্য জানেন, তাই রাজকার্য্যের বিঘ্ন করিলেন না।

প্রতীহারী—দেব, অমাত্য বলিলেন, অনেক আমদানী গণিতে হইল, তাই আজ একটি বই পৌরকার্য্য দেখা হয় নাই। পত্রে লিখিয়া দিলাম ; প্রভু সেটী দেখুন।

রাজা—পত্রখানি এইদিকে দেখাও। ( প্রতীহারীর পত্র প্রদান )।

রাজা ( পড়িয়া )—একি ; সমুদ্রযাত্রী বণিক ধনমিত্র নৌকামজ্জনে মৃত হইয়াছে। হতভাগ্য নিঃসন্তান। অমাত্য লিখিয়াছে তাহার ধনরাশি রাজার প্রাপ্য। অনপত্যতা বড় দুঃখ। বেত্রবতি, তাহার প্রভুত ঐশ্বর্য্য ছিল অবশ্য ভার্য্যাও অনেক হইবে। তাহাদের মধ্যে যদি গর্ভিণী কেহ থাকে, সন্ধান লওয়া হউক।

প্রতীহারী—দেব শুনিলাম উহার পত্নী অযোধ্যার বণিকের কন্যার সম্প্রতি পুংসবন সম্পন্ন হইল।

রাজা—যাও, অমাত্যকে যাইয়া বল গর্ভস্থ সন্তান পৈতৃক সম্পত্তির অধিকারী।

প্রতীহারী—প্রভুর আদেশ। ( প্রস্থানোদ্যত )

রাজা—এই দিকে এস।

প্রতীহারী—এই যে।

রাজা—সন্তান আছে কি নাই বিচার অনাবশ্যক। প্রজাদের যার যে স্নিগ্ধ বন্ধু বিয়োগ হয়, পাপী ব্যতীত, দুষ্যন্ত তাহার পক্ষে সেই—একথা ঘোষণা করা হউক।

প্রতীহারী—এই ঘোষণাই করা হইবে। (প্রস্থান ও পুনঃ প্রবেশ) বৃষ্টির ন্যায় প্রভুর আদর্শ অভিনন্দিত হইল।

রাজা (উষ্ণ দীর্ঘ নিশ্বাস ত্যাগ করিয়া)—হাঁ, বংশপ্রতিষ্ঠার অভাবে সন্ততি লোপ হইলে বিত্তরাশি এইরূপেই পরের হস্তগত হয়। আমার অবসানে পুরুবংশলক্ষ্মীরও এই দশা ঘটিবে।

প্রতীহারী—অমঙ্গল দূর হউক।

রাজা—ভাগ্যলক্ষ্মী স্বয়ং উপস্থিত হইয়াছিলেন, আমি তাঁহার অপমান করিয়াছি, আমায় ধিক্।

সানুমতী—নিশ্চয় সখীকে লক্ষ্য করিরাই এ আত্মনিন্দা হইল।

রাজা—ইনি আমার ধর্ম্মপত্নী, ইহাতে আত্মজন্ম সমাগত প্রায় হইযাছিল ইহাতে আমার বংশেব প্রতিষ্ঠা হইত, সুতরাং তৎকালে ইনি কালে আহিতবীজ ও মহান ফলরাশির প্রসবিত্রী স্বয়ং বসুন্ধরার ন্যায় প্রতীয়মান। আমি মূঢ়, এমন পত্নীকে ত্যাগ করিয়াছি।

সানুমতী– এখন আর আপনার সন্ততির বিচ্ছেদ হইবে না।

চতুরিকা (জনান্তিকে)—হা, এই বণিকের ঘটনায প্রভুর উদ্বেগ দ্বিগুণ বাড়িয়া গেল। যাও, মেঘপ্রতিচ্ছন্দ প্রসাদ হইতে আর্য্য মাধব্যকে ইহাকে আশ্বস্ত করিবার জন্য লইয়া আইস।

প্রতীহারী—ঠিক বলিয়াছ। (নিষ্ক্রান্ত)।

রাজা—ওহো দুষ্মন্তের পিতৃকুল পরম সঙ্কটাপন্ন। কারণ আমি নিঃসন্তান। পিতৃগণ দুঃখ করিতেছেন "হায় এর অভাবে আমাদের বংশে শ্রাদ্ধকর্ম কে করিবে?" তাঁহাদের চক্ষে জল আসিতেছে। আমার প্রদত্ত জলগণ্ডুষের কিয়দংশে তাঁহারা অশ্রুজল ক্ষালন করেন ও অবশিষ্ট পান করেন। (মূর্চ্ছা)।

চতুরিকা (সসংভ্রমে ধারণ করিয়া)—আশ্বস্ত হউন, প্রভু আশ্বস্ত হউন।

সানুমতী—হা ধিক্, হা ধিক্! প্রদীপ রহিয়াছে, শুধু আড়ালে পড়িয়া

ইনি অন্ধকার দেখিতেছেন। আমি এখনই ইহাকে শাস্তি প্রদান করিব। অথবা শকুন্তলাকে আশ্বাস দিতে দিতে মহেন্দ্রজননী স্বয়ং বলিয়াছেন শুনিয়াছি, যে দেবতারাই যজ্ঞভাগের জন্য উৎসুক হইয়া এমন ব্যবস্থা করিতেছেন, যে ভর্ত্তা অচিরে ধর্ম্মপত্নীর অভি-নন্দন করিবেন। অতএব সেই সময় পর্য্যন্ত অপেক্ষা করা উচিত। আপাততঃ যাইয়া এই সংবাদে প্রিয়সখীকে আশ্বস্ত করি।

( উদ্‌ভ্রান্ত নৃত্য করিতে করিতে নিষ্‌ক্রান্ত )

নেপথ্যে—অব্রহ্মণ্য ! অব্রহ্মণ্য !!

রাজা ( সচেতন হইযা ও শুনিযা )—ভাল, মাধব্যের আর্ত্তনাদ মনে হই-তেছে। কে আছ, এখানে কে আছ ?

( প্রবেশ কবিয়া ) প্রতীহারী ( সসংভ্রমে )—আপনাব বয়স্য সঙ্কটাপন্ন, প্রভু বক্ষা করুন।

রাজা—এ বিকলাঙ্গকে কে ভয় দেখাইতেছে ?

প্রতীহারী—কোনও অদৃশ্য প্রাণী তাহাকে অভিভূত করিয়া মেঘপ্রতি-চ্ছন্দ প্রাসাদের শিখরে তুলিযা লইয়াছে।

রাজা ( সহসা উঠিযা )—অমন কথা বলিও না। আমার গৃহেও প্রাণীর আক্রমণ হয ? অথবা যে ব্যক্তি প্রতিদিন নিজেরই অজ্ঞানকৃত দোষ জানিতে পাবিতেছে না, তাহার কি শক্তি যে প্রজাদের মধ্যে কে কোন্ পথে চলিতেছে এ কথা সাকল্যে বুঝিতে পারিবে ?

নেপথ্যে—ওহে বয়স্য ! হায !! হায় !!!

রাজা ( গতিভেদে পরিক্রমণ করিযা )—সখে, ভয় নাই, ভয় নাই।

নেপথ্যে ( পুনরায় ঐ বলিয়া )—ভয় নাই কিসে ? এযে আমাকে ঘাড়-উল্‌টাইয়া দিয়া ইক্ষুদণ্ডের ন্যায় তিন স্থানে বাঁকা করিয়া দিতেছে।

রাজা—( দৃষ্টি সঞ্চালন করিতে করিতে )—ধনু, ধনু।

( ধনু হস্তে প্রবেশ করিয়া ) যবনী—জয় হউক, প্রভুর জয় হয়ক। এই ধনু ও হস্তরক্ষণবর্ম। ( রাজার শর সহ ধনু গ্রহণ )।

নেপথ্যে—নূতন রক্তের আশায় বাঘ যেমন, পশুটা ছটফট করিতে থাকে আর তাকে মারিয়া ফেলে, আমিও এই তোমাকে মারিতেছি। দুষ্যন্ত বিপন্নের রক্ষার জন্য ধনু ধরিয়াছেন, তিনি পারেন তো তোমাকে এখন বাঁচান।

রাজা ( সরোষে )—কি। আমার উপর কটাক্ষ! দাঁড়া রে রাক্ষস, আর বাঁচিলি কৈ? (ধনুকে গুণ দিয়া) বেত্রবতি, সিঁড়ি দেখাও।

প্রতীহারী—এই দিকে, প্রভু এই দিকে। (সকলের সত্বর উপসর্পণ)।

রাজা ( চারিদিকে চাহিয়া )—এখানে তো কিছু নাই।

নেপথ্যে—হায়! হায়!! হায়!!! আমি আপনাকে দেখিতেছি আপনি আমাকে দেখিতেছেন না। বিড়ালগৃহীত মূষিকের ন্যায় আমার আর জীবনের আশা নাই।

রাজা—ওহে, আড়ালে থাকিয়া বড় জাঁক করিতেছ যে। আমার বাণ তোমায় দেখিতে পাইতেছে। যে বাণটী, রক্ষণীয় ব্রাহ্মণকে রক্ষা করিবে ও তোমার ন্যায় বধার্হের প্রাণ হরণ করিবে সেই বাণ সন্ধান করিতেছি। হংস দুগ্ধ গ্রহণ করে কিন্তু তাহার সহিত মিশ্রিত জল বর্জ্জন করে। ( শর সন্ধান )।

মাতলি—ইন্দ্র অসুরদিগকে আপনার বাণের লক্ষ্য স্থির করিয়াছেন. তাহাদের প্রতি আপনি ধনু আকর্ষণ করুন। সুহৃদের প্রতি সাধুগণের প্রসাদমধুর দৃষ্টিই পতিত হয়. দারুণ শরপাত হয় না।

রাজা ( সসংভ্রমে অস্ত্রের উপসংহার করিয়া )—ওঃ মাতলি যে। ইন্দ্র সারথির শুভাগমন হউক।

বিদূষক—যে আমাকে যজ্ঞের পশুর মত মারিতে বসিয়াছিল, তাহাকে ইনি 'স্বগত' উচ্চারণে অভিনন্দিত করিতেছেন।

মাতলি ( সহাস্যে )—আয়ুষ্মন্, ইন্দ্র আমাকে যে জন্য আপনার কাছে পাঠাইয়াছেন শুনুন।

রাজা—বল, শুনিতেছি।

মাতলি—কালনেমির সন্তান দুর্জয় নামে একদল দানব আছে।

রাজা—আছে, নারদের মুখে শুনিয়াছি।

মাতলি—তাহাদের জয় আপনার সখার অসাধ্য, তাই আপনার উপর তাহাদিগকে মারিবার ভার দেওয়া হইয়াছে। রাত্রির অন্ধকার সূর্য্য দূর করিতে পারেন না, চন্দ্রই তাহার নিবারক। অস্ত্র আপনার হাতেই আছে, এখন বিজয়যাত্রা করুন।

রাজা—ইন্দ্রের এই সম্মাননায় অনুগৃহীত হইলাম। ভাল, মাধব্যের প্রতি আপনি এরূপ করিলেন কেন?

মাতলি—তাহাও বলি। আসিয়া দেখিলাম আপনি কোনও কারণে মনোদুঃখে ম্রিয়মাণ হইয়া আছেন। আপনাকে কুপিত করার জন্য এরূপ করিয়াছি, কারণ সঞ্চালন করিলেই অগ্নি জ্বলিয়া উঠে, সর্পকে উদ্বিগ্ন করিলে সে ফণা ধরে। লোকে সাধারণতঃ ধর্ষণ হইতেই নিজ মহিমা লাভ করে।

রাজা ( জনান্তিকে )—বয়স্য, দেবেন্দ্রের আদেশ লঙ্ঘন করা যায় না। অতএব ঘটনা বুঝাইয়া দিয়া অমাত্য পিশুনকে আমার কথায় এই বল—আপনার বুদ্ধি একাকিনীই প্রজাপালন করুক, এই জ্যাযুক্ত ধনু অন্য কার্য্যে ব্যাপৃত হইল।

বিদূষক—আপনার যে আদেশ। ( নিষ্ক্রান্ত )।

মাতলি—আয়ুষ্মান্ রথে উঠুন। ( রাজার রথারোহণের অভিনয়। সকলে নিষ্ক্রান্ত )।

ষষ্ঠ অঙ্ক সমাপ্ত

# সপ্তম অঙ্ক

( তারপর আকাশপথে রথারূঢ় রাজা ও মাতলির প্রবেশ )

রাজা—মাতলে, আদেশ পালন করিয়াছি, তথাপি ইন্দ্রকৃত অর্চনার গৌরবে মনে হয় আমি সে অর্চ্চনার উপযুক্ত নহি।

মাতলি ( সহাস্তে )—আয়ুষ্মন্, দেখিতেছি আপনারা উভয়েই অসন্তুষ্ট। সম্মাননা দেখিয়া আপনি ইন্দ্রের পূর্ব্বোপকার লঘু মনে করিতেছেন। তিনিও আপনার কর্ম্মেবিস্মিত হইয়া এই সৎকার্য্য যৎসামান্ত জ্ঞান করিতেছেন।

রাজা—মাতলে, এ কথা বলিও না। বিদায় কালের সেই অর্চনা মনেও আশা করি নাই। দণ্ডায়মান দেবতাগণের সমক্ষে আমাকে একাসনে বসাইয়া, প্রার্থনাপূর্ণ হৃদয়ে সমীপে স্থিত জয়ন্তের প্রতি উর্দ্ধ দৃষ্টিতে সহাস্তে চাহিয়া, আত্মবক্ষোবিলগ্ন হরিচন্দনে অনুলিপ্ত মন্দারমালা স্বয়ং আমার গলায় পরাইয়া দিলেন!

মাতলি—আয়ুষ্মানকে অদেয় অমরেশ্বরের কি আছে? দেখুন, ইন্দ্র সুখে মগ্ন। আর দুই বস্তু হইতে দানববধে স্বর্গ নিষ্কণ্টক হইল। আজ আপনার মসৃণগ্রন্থি শরে, আর পুরাকালে নরহরির নখে।

রাজা—এ বিষয়ে শতক্রতুরই মহিমার মাহাত্ম্য। ভৃ[illegible] যে মহৎ কার্য্যেও সফল হয়, সে সুধু প্রভুর সমর্থনার গুণে। যদি সূর্য্য নিজ রথের মুখে অরুণকে না বসাইতেন, তবে কি সে তমোনাশ করিতে পারিত?

মাতলি—এ আপনারই যোগ্য কথা। ( অল্পদূর যাইয়া ) আয়ুষ্মন্ আপনার যশ স্বর্গরাজ্যে প্রতিষ্ঠিত হইয়াছে এমন, কি

এদিকে দেখিলে উহার সৌভাগ্য বুঝিতে পারিবেন। ঐ দেখুন দেবতারা গানযোগ্য পদাবলি রচনা করিয়া নিজ নিজ বনিতার প্রসাধনের পর অবশিষ্ট বর্ণে বনিতাগণেরই কল্পপাদপলব্ধ বস্ত্রে আপনার চরিত্রের যশঃপ্রশস্তি লিখিয়া রাখিতেছেন।

রাজা—মাতলে, কল্য স্বর্গারোহণকালে অসুরযুদ্ধার্থে উৎসুক ছিলাম বলিয়া এ প্রদেশ লক্ষ্য করি নাই। আমরা এখন কোন্ বায়ু-পথে আছি?

মাতলি—এ প্রবহ বায়ুর পথ। এ পথ আকাশ গঙ্গাকে বহন করিয়া রজোবিমুক্ত। রশ্মিবিভাগ পূর্বক জ্যোতিষ্কমণ্ডলীর ভ্রমণ সম্পাদনে এ তমোহীন। শ্রীবিষ্ণুর দ্বিতীয় চরণার্পণে পবিত্র হইয়া এ সত্ত্বময়।

রাজা—এই জন্যই আমার অন্তরাত্মা বাহ্য ও আভ্যন্তর ইন্দ্রিয়গণের সহিত প্রসন্ন হইয়া উঠিতেছে। (রথচক্রের দিকে চাহিয়া) মেঘের অধিকারে নামিয়াছি।

মাতলি—কিসে বুঝিলেন?

রাজা—রথচক্রের প্রান্তভাগ জলকণায় আর্দ্র হইয়াছে, চক্রশলাকার অন্তরালপথে চাতক উড়িয়া যাইতেছে, বিদ্যুৎপ্রভায় অশ্বগণ রঞ্জিত হইতেছে. দেখিলেই বুঝা যায় জলপূর্ণ মেঘের উপর দিয়া রথ চলিয়াছে।

মাতলি—মুহূর্ত্তমধ্যে আয়ুষ্মান্ নিজ রাজ্যে পঁহুছিবেন।

রাজা—(নীচের দিকে চাহিয়া)—মাতলে, বেগে অবতরণ করিতেছি বলিয়া পৃথিবীতল অতি বিচিত্র হইয়াছে। দেখ, পর্ব্বতগুলি উন্মগ্ন হইতেছে, আর যেন পৃথিবী শৈল-শিখর হইতে অবরোহণ করিতেছে। বৃক্ষগুলি পূর্ব্বে পত্রপুঞ্জে লীন ছিল, এখন স্কন্ধ দেখা যাইতেছে। নদীগুলি সূক্ষ্ম রেখার ন্যায় দেখাইতেছিল,

জল আছে বলিয়া বুঝা যাইতেছিল না, কিন্তু এখন বিভূতি লাভ করিয়া নদীরূপে স্পষ্ট প্রতীয়মান হইতেছে। কেহ যেন পৃথিবীকে ঊর্দ্ধে নিক্ষেপ করিয়া আমার পার্শ্বে আনিয়া দিতেছে।

মাতলি—আয়ুষ্মন্, ঠিক বলিয়াছেন। (অতি আদরে দেখিয়া) আহা পৃথিবী দেখিতে কি সুন্দর হইয়াছে।

রাজা—মাতলে, এ কোন্ পর্বত পূর্ব্ব ও পশ্চিম সাগরে প্রবেশ করিয়া দ্রব সুবর্ণের রসে যেন সন্ধ্যাকালের মেঘখণ্ডের ছায় দেখাইতেছে?

মাতলি—আয়ুষ্মন্, এ কিম্পুরুষগণের পর্ব্বত, নাম হেমকুট, তপস্বিগণের পরম আদরের স্থান। দেখুন ব্রহ্মার পুত্র মরীচি হইতে যে প্রজাপতির জন্ম হয়, সেই সুরাসুর গুরু এখানে সপত্নীক তপস্যা করিতেছেন।

রাজা—তবে এখানে অনতিক্রমণীয় শ্রেয়স্কর সামগ্রী রহিযাছে। ভগবানের প্রদক্ষিণ করিয়া যাইতে ইচ্ছা করি।

মাতলি—উত্তম কথা। (অবতরণের অভিনয়)।

রাজা (সবিস্ময়ে)—রথে ভূমিস্পর্শ হয় নাই তাই চক্রগর্জন নাই, ধূলি উদ্গত হইতেছে না, ক্ষোভের সম্পূর্ণ অভাব, কাজেই, রথ অবতীর্ণ হইলেও বুঝা যায় না।

মাতলি—ইন্দ্রের সহিত আপনার প্রভেদ ঐ পর্য্যন্তই।

রাজা—মাতলে, মারীচাশ্রম কোন্ স্থানে।

মাতলি (হাত দিয়া দেখাইয়া)—যেখানে ঐ মুনি বল্মীকে অর্দ্ধগ্রস্ত দেহে, সর্পের জীর্ণ চর্ম্মে (খোলস্) জড়িত বক্ষঃস্থলে, শুষ্ক লতার বন্ধনে অতিমাত্র পীড়িতকণ্ঠে, স্কন্ধ পর্য্যন্ত লম্বিত পক্ষিগণের কুলায়ে আকীর্ণ বৃহৎ জটামণ্ডল ধারণ করিয়া বৃক্ষ মূলের ন্যায় অচল হইয়া সূর্য্যমণ্ডলে দৃষ্টিপাত করিয়া রহিয়াছেন।

রাজা—আপনি উগ্রতপাঃ, আপনাকে নমস্কার।

মাতলি (রথরশ্মি সংযত করিয়া)—এই আমরা অদিতি কর্ত্তৃক পরিবর্দ্ধিত মন্দার বৃক্ষে শোভিত প্রজাপতির আশ্রমে প্রবেশ করিলাম।

রাজা—এ স্বর্গ হইতে অধিক সুখের স্থান। যেন অমৃত হ্রদে অবগাহন করিলাম।

মাতলি ( রথ বাঁধিয়া রাখিয়া )—আয়ুষ্মন্, অবতরণ করুন।

রাজা ( অবতরণ করিয়া )—মাতলে, তুমি এখন কি করিবে ?

মাতলি—রথ বাঁধিয়া রাখিয়াছি, আমিও অবতরণ করিব। ( তাহা করিয়া ) আয়ুষ্মন্, এইদিকে আসুন। ( পরিক্রমণ করিয়া ) এখানকার মুনিদিগের তপোবন প্রদেশগুলি দেখুন।

রাজা—দেখিতেছি ও বিস্মিত হইতেছি কল্পবৃক্ষের বন রহিয়াছে, এই মুনিগণ নিতান্ত কর্ত্তব্য প্রাণধারণ ক্রিয়া, বায়ু ভক্ষণে নির্ব্বাহ করিতেছেন। এখানে জল স্বর্ণ পদ্মের রেণুতে কপিশ বর্ণ, তথাপি ইহারা তদ্দ্বারা পুণ্য স্নানকার্য্যমাত্র নির্বাহ করেন। এস্থান রত্নশিলার গৃহে আকীর্ণ, কিন্তু সে গৃহে ইঁহারা সংযমী। বস্তুতঃ অন্য মুনিগণ তপস্যায় যাহা প্রার্থনা করেন তাহা তৃণজ্ঞান করিয়া ইহারা তপশ্চরণ করিতেছেন।

মাতলি—মহতের আশা উর্দ্ধতরে ধাবিত হয়। ( পরিক্রমণ করিয়া আকাশে) বৃদ্ধশাকল্য, ভগবান্মারীচ কি করিতেছেন ? (শ্রবণের অভিনয় করিয়া ) কি বলিলে দাক্ষায়ণী পতিব্রতা ধর্ম সম্বন্ধে প্রশ্ন করিয়াছেন, আর তিনি মহর্ষিপত্নীগণের সমক্ষে তাঁহাকে উত্তর দিতেছেন ?

রাজা ( কাণ দিয়া )—হাঁ, এ প্রস্তাব শেষ হওয়া পর্য্যন্ত প্রতীক্ষা করা উচিত।

মাতলি ( রাজার দিকে চাহিয়া )—আমি ইন্দ্রের পিতাকে আপনার

সংবাদ দেওয়ার অবসর অন্বেষণ করি, আপনি ততক্ষণ এই অশোক বৃক্ষের মূলে থাকুন।

রাজা—আপনার যাহা ইচ্ছা। (অবস্থান। মাতলি নিষ্ক্রান্ত)।

রাজা (দক্ষিণ বাহুর স্পন্দন অভিনয় করিয়া)—হে বাহো, বৃথা কেন স্পন্দন করিতেছে? আমি মনোরথের আশা আর করিনা। মঙ্গল পূর্বেই অবহেলা করিয়াছি এখন চারিদিকে দুঃখ বর্ত্তমান।

নেপথ্যে—দুষ্টামি করিও না। কি! নিজের স্বভাব ধরিয়াছ?

রাজা (কাণ দিয়া)—এখানে অবিনয়ের স্থান নাই, তবে কাকে, নিষেধ করা হইতেছে? (শব্দানুসারে দৃষ্টিপাত করিয়া সবিস্ময়ে আহা. কে এ যুবকের তুল্যবল বালক, দুই তাপসী কর্ত্তৃক নিষিদ্ধ হইযাও সিংহশিশুকে ক্রীড়ার জন্য মাতা হইতে বলপূর্ব্বক আকর্ষণ করিযা লইয়া যাইতেছে? সংঘর্ষে সিংহশিশুর কেশর বিশৃঙ্খল হইযা গিযাছে।

(তারপর তপস্বিনীদ্বযের সহিত তাদৃশভাবে ব্যাপৃত বালকের প্রবেশ)

বালক—রে সিংহ হাঁ কর্, তোর দাঁত গণিব।

প্রথমা—অশিষ্ট বালক, আমাদের সন্তানের মত প্রিয় এই পশুগুলিকে কেন বিরক্ত কবিতেছ? একি, তোমার জেদ যে বাড়িতেছে দেখিতেছি। মুনিরা তোমার সর্বদমন নাম ঠিকই দিয়াছেন।

রাজা—এই বালকের প্রতি কেন আমার পুত্রস্নেহ জন্মিতেছে? আমি নিঃসন্তান বলিয়া আমার মন আর্দ্র হইতেছে সন্দেহ নাই।

দ্বিতীয়া—দেখ, তার শাবকটী যদি না ছাড়িয়া দাও তবে সিংহী তোমাকে আক্রমণ করিবে।

বালক (সহাস্যে)—ওঃ ভারী ভয় পেয়েছি। (অধর প্রদর্শন)।

রাজা (সবিস্ময়ে)—প্রবল তেজের বীজ স্বরূপ এই বালক, আমার মনে হয় স্ফুলিঙ্গাকার স্বয়ং অগ্নি ইন্ধনের অপেক্ষায় বসিয়া আছে।

প্রথমা—বৎস এই সিংহ শাবকটি ছাড়িয়া দাও, তোমাকে আর একটী খেলনা দিব।

বালক—কোথাও? দাও।

রাজা—সে কি, এ যে চক্রবর্ত্তিলক্ষণ ও ধারণ করিতেছে। দেখ লোভনীয় বস্তু প্রার্থনা কবিবার জন্য প্রসারিত ইহাব হস্ত পবস্পর সংশ্লিষ্ট অঙ্গুলি পবম্পবায় যেন উষাব নববাগে বিকশিত নিরন্তরসম্বদ্ধ পত্রাবলিশোভিত একটী মহাপদ্ম।

দ্বিতীয়—সুব্রতে, সুধু কথায় এ থামিবার নহে। যাও আমার কুটীরে মুনিকুমার মার্কণ্ডেয়ের বর্ণচিত্র একটী মৃত্তিকা ময়ুর আছে, আনিয়া একে দাও।

প্রথমা—আচ্ছা। (নিষ্ক্রান্ত)।

বালক—ততক্ষণ একে নিষাই খেলা করি। (তাপসীব দিকে চাহিয়া হাস্য)।

রাজা—এ অশান্ত বালককে আমার বস্তুতঃই ভাল লাগিতেছে। যাহাদের অকাবণ হাস্যে নবোদ্গত দন্ত কয়টী ঈষৎ দেখা যাইতেছে, অক্ষর গুলিব অস্পষ্ট উচ্চারণে বচন মনোহব, অঙ্ক আশ্রয় করার জন্য বিশেষ আগ্রহ, এমন পুত্রগণকে ক্রোড়ে করিয়া যাহারা তাহাদের গাত্রধূলিতে মলিন হইতেছে তাহারা ধন্য।

তাপসী—ওহে, আমাকে গ্রাহ্য করিতেছ না। (মুখ ফিবাইয়া) মুনিকুমাবদের কে আছে হে এখানে? (রাজাকে দেখিয়া) মহাশয়, এই দিকে আসুন, এ বালক বালক্রীড়ার জন্য এই সিংহশাবকটীকে কষ্ট দিতেছে, ইহার মুষ্টি ছাড়ান কঠিন; আপনি ছাড়াইয়া দিন।

রাজা (অগ্রসর হইযা সহাস্যে)—ওহে মহর্ষিপুত্র, তোমার ব্যবহার আশ্রমের বিরুদ্ধ। তোমার পিতা সংযম হেতু সর্ব জীবের আশ্রয় স্বরূপ। কৃষ্ণসর্পশিশু দ্বারা যেমন চন্দনতরু দূষিত হয় সেইরূপ তোমার দ্বারা কেন পিতার সেই সংযম দূষিত হইতেছে?

তাপসী—মহাশয়, এ ঋষিকুমার নহে।

রাজা—ইহার আকারের অনুরূপ চেষ্টা দেখিয়াই তাহা বুঝা যায়। এস্থ'ন সম্বন্ধে আমার যে ধারণা তাহা হইতেই এরূপ মনে করিয়াছিলাম। ( প্রার্থনানুরূপ কার্য্য করিয়া বালকের স্পর্শে স্বগত ) কার না কার বংশের অঙ্কুর স্বরূপ এই শিশু। ইহার স্পর্শে আমার গাত্রে এমন সুখ। যে কৃতী ব্যক্তির অঙ্গ হইতে এ জাত, তাহার চিত্তে না জানি কি আনন্দ।

তাপসী ( উভয়কে নিরীক্ষণ করিয়া )—আশ্চর্য্য! আশ্চর্য্য!

রাজা—আর্য্যে কি সে?

তাপসী—এ বালকের সহিত আপনার আকৃতি মিলিয়া যাইতেছে যে। আর অপরিচিত হইলেও আপনার বশ হইল ইহাতে বিস্মিত হইয়াছি।

রাজা ( বালকের ক্রীড়ায় অনুকূলতা করিতে করিতে )—এ যদি মুনি কুমার নয় তবে কোন্ কুলে ইহার জন্ম?

তাপসী—পুরুবংশে।

রাজা ( স্বগত )—কি! আমার এক বংশ! তাই ইনি আমাব একাকৃতি মনে করিতেছেন। পৌরবগণেব এই একটী শেষ কুলকার্য্য, যাঁহারা প্রথমে ক্ষিতিরক্ষার্থে ভোগাঢ্য ভবনে বাস করেন তাঁহারাই পরিশেষে যতির ব্রতগ্রহণ করিযা তরমূল আশ্রয় করিয়া থাকেন। (প্রকাশ্যে) কিন্তু স্বেচ্ছায় মানুষ এখানে আসিতে পারে না।

তাপসী—মহাশয় ঠিক বলিয়াছেন। অপ্সরার সঙ্গে সম্বন্ধ আছে বলিয়া ইহার মাতা এই ইন্দ্রগুরুব তপোবনে প্রসূত হইয়াছেন।

রাজা ( জনান্তিকে )—এ যে পুনরায় আশাস্থল দেখিতেছি। (প্রকাশ্যে) তিনি কোন্ রাজর্ষির পত্নী?

তাপসী—সে ধর্মদারত্যাগীর নাম কে লইবে?

রাজা ( স্বগত )—এ কথা আমাকেই লক্ষ্য করিতেছে। এ শিশুর মা'র নামই যদি জিজ্ঞাসা করি ? অথবা পরস্ত্রীচর্চা অনার্য্য।

( মৃন্ময়ুর হস্তে প্রবেশ করিয়া ) তাপসী—সর্বদমন, শকুন্তলাবণ্য দেখ।

বালক ( চারিদিকে দৃষ্টিক্ষেপ করিয়া )—কোথায় আমার মা ?

উভয়ে—মাতৃবৎসল শিশু মাতৃনামের সাদৃশ্যে বঞ্চিত হইয়াছে।

দ্বিতীয়া—বৎস, এই মৃত্তিকা ময়ূরের শোভা দেখ, ইহাই বলা হইল।

রাজা ( স্বগত )—তবে কি এর মা'র নাম শকুন্তলা ? নামে সাদৃশ্য ও তো দেখা যায়। এই নামমাত্রের উল্লেখ মৃগতৃষ্ণার ন্যায় আমার বিষাদ ঘটাইতে বসিয়াছে কি ?

বালক—দিদি, এ সুন্দর ময়ূরটী আমার ভাল লাগিয়াছে। ( খেলনা গ্রহণ )।

প্রথমা ( লক্ষ্য করিয়া, উদ্বেগের সহিত )—ওমা, রক্ষাকবচটী এর কব্‌জিতে দেখিতেছি না।

রাজা—ব্যস্ত হইবেন না। এই যে সিংহশাবকের সঙ্গে টানাটানিতে পড়িয়া গিয়াছে। ( তুলিতে যাওয়া )।

উভয়ে—ছুঁইবেন না, ছুঁইবেন না। এ ছুইলে—একি ! ইনি তুলিলেন !!

( বিস্ময়ে বুকে হাত দিয়া পরস্পর মুখাবলোকন )

রাজা—বারণ করিতেছিলেন কেন ?

প্রথমা—শুনুন্ মহারাজ ! এ অপরাজিতা নামে ওষধি, ইহার জাতকর্ম সময়ে ভগবান মারীচ প্রদান করেন। ভূমিতে পতিত হইলে মাতা পিতা ও স্বয়ং ভিন্ন অন্য কেহ ইহাকে তুলিতে পারে না।

রাজা—তুলিলে ?

প্রথমা—তবে সর্প হইয়া তাহাকে দংশন করে।

রাজা—আপনারা কখনও এরূপ হইতে দেখিয়াছেন ?

উভয়ে—বহুবার।

রাজা (সহর্ষে স্বগত)—একি, অভিলাষ সফল, তথাপি তাহার অভিনন্দন করিতেছি না কেন ? (-বালককে আলিঙ্গন)।

দ্বিতীয়া—সুব্রতে, চল ব্রতবতী শকুন্তলাকে যাইয়া এ বৃত্তান্ত বলি।

(নিষ্ক্রান্ত)।

বালক—ছাড, মার কাছে যাই।

রাজা—পুত্র, আমার সঙ্গেই মাতার অভিনন্দন করিবে।

বালক—দুষ্মন্ত আমার পিতা, তুমি নও।

রাজা—(সহাস্যে)—শেষটায় প্রতিবাদ হইতে প্রত্যয় হইল।

(তারপর একবেণীধবা শকুন্তলার প্রবেশ)

শকুন্তলা—সর্বদমনের ওষধি বিকারকালে অবিকৃত রহিয়াছে শুনিয়াও আমার ভাগ্যে বিশ্বাস হয় নাই। অথবা সানুমতী যেরূপ বলিল তাহাতে এ অসম্ভব নহে।

রাজা (শকুন্তলাকে দেখিয়া)—অয়ে, এই যে মহিলা, যাব পবিধানে মলিন বস্ত্র, ব্রতোপবাসাদিতে বদন শীর্ণ, মস্তকে একটী মাত্র বেণী ইনিই শুদ্ধশীলা শকুন্তলা, আমার ন্যায নিষ্ঠুবের সহিত দীর্ঘ বিরহের ব্রত পালন করিতেছেন।

শকুন্তলা (পশ্চাত্তাপে বিবর্ণ রাজাকে দেখিয়া)—এ তো আর্য্যপুত্রের মত নয় তবে কে এ আমার কৃতরক্ষামঙ্গল পুত্রকে গাত্র সংসর্গে দূষিত করিতেছে ?

বালক (মাতার নিকট যাইয়া)—মা, ঐ কে একটা লোক আমাকে পুত্র বলিয়া আলিঙ্গন করিতেছে।

রাজা—প্রিয়ে, তোমাতে যে নিষ্ঠুরতা দেখাইয়াছি তাহাও পরিণামে অনুকূল হইল, কারণ তুমি আমাকে চিনিতে পারিলে।

শকুন্তলা (স্বগত)—হৃদয় আশ্বস্ত হও' আশ্বস্ত হও, দেবতা কোপ ত্যাগ করিয়া সদয় হইয়াছেন। ইনি আর্য্যপুত্রই বটেন।

রাজা—প্রিয়ে, স্মৃতি আমার মোহের অন্ধকার ভেদ করিয়াছে; আর, কি ভাগ্য! তুমিও সম্মুখে উপস্থিত!! যেন রাহুগ্রাসের পর চন্দ্রের সম্মুখে রোহিণী সমাগত।

শকুন্তলা—জয় হউক, আর্য্যপুত্রের জয় হউক। (বাষ্পে কণ্ঠরোধ ও বাক্যার্দ্ধে বিরতি)।

রাজা—সুন্দরি, জয়শব্দ বাষ্পে প্রতিরুদ্ধ হইলেও আমার জয়, কারণ তোমার নিসর্গপাটল ওষ্ঠপুটে শোভিত মুখ পুনরায় দেখিলাম।

বালক—মা, এ কে?

শকুন্তলা—বৎস, তোমার অদৃষ্টকে জিজ্ঞাসা কর। (রোদন)।

রাজা—সুতনু, প্রত্যাদেশের দুঃখ মন হইতে দূর কর। সে সময়ে আমার মনে কোথা হইতে একটা প্রবল মোহ আসিয়া উপস্থিত হইয়াছিল। যাহারা তমোগুণে আচ্ছন্ন, মঙ্গল বিষয়ে তাহারা প্রায়ই এইরূপ ব্যবহার করিয়া থাকে। অন্ধের মাথায় মাল্যদান করিলেও সে তাহাকে সর্পভ্রমে দূরে ফেলিয়া দেয়। (চরণে পতন)।

শকুন্তলা—উঠুন, আর্য্যপুত্র; উঠুন। নিশ্চয়ই আমার পূর্বজন্মের পাপ, সেই সময়ে ফলোন্মুখ হইয়া পুণ্যফল নিরোধ করিয়াছিল, তাই আর্য্যপুত্র সদয় হইয়াও আমার প্রতি নির্দয় হইয়াছিলেন। (রাজার উত্থান)।

শকুন্তলা—ভাল, এ হতভাগিনীকে আর্য্যপুত্রের কিরূপে মনে পড়িল?

রাজা—আমার হৃদয় হইতে বিষাদের শল্য উদ্ধার করিয়া পরে বলিব। সুতনু, পূর্বে যখন তোমার বাষ্পবিন্দু অধরে আসিয়া পীড়া দিতেছিল, তখন মোহে পড়িয়া উদাসীন ছিলাম। এখন, হে কান্তে, সেই বাষ্প তোমার ঈষৎ কুটিল নেত্রলোমে আসিয়া লগ্ন হইয়াছে, তাহা মার্জ্জন করিয়া পশ্চাত্তাপের শল্যের উদ্ধার করিব। (উক্তানুরূপ অনুষ্ঠান)।

শকুন্তলা ( নামমুদ্রা দেখিয়া )—আর্য্যপুত্র, এই সেই অঙ্গুলীয়ক।

রাজা—এই অঙ্গুলীয়ক পাওয়াতেই স্মৃতি আসিল।

শকুন্তলা—এ অতি অনুচিত করিয়াছে, কারণ তখন আর্য্যপুত্রের প্রত্যয় জন্মাইবার সময়ে লুকাইয়া ছিল।

রাজা—তবে লতা ঋতু সমাগমে চিহ্নস্বরূপ কুসুম লাভ করুক।

শকুন্তলা—একে বিশ্বাস করিতে পারি না আর্য্যপুত্রই একে ধারণ করুন।

( অতঃপর মাতলির প্রবেশ ) মাতলি—কি আনন্দ! ধর্মপত্নীসমাগমে ও পুত্রমুখ দর্শনে আয়ুষ্মন্ ঋদ্ধিমান্ হইলেন।

রাজা—আমার মনোরথ অতি স্বাদুরূপে ফলিত হইয়াছে। মাতলে, বোধ করি ইন্দ্র এ সংবাদ জানেন না।

মাতলি ( সহাস্যে ) ঈশ্বরগণের অজ্ঞাত কি আছে? আয়ুষ্মন্, ভগবান্ মারীচ আপনাকে দর্শন দিতেছেন।

রাজা—শকুন্তলে, পুত্রকে তুলিয়া লও। তোমাকে সম্মুখে লইয়া ভগবানের দর্শন করিব!

শকুন্তলা—আর্য্যপুত্রের সহিত গুরুজনের সমক্ষে যাইতে লজ্জিত হইতেছি।

রাজা—মঙ্গলকার্য্যে এ করা যায়! এস, এস। ( সকলের পরিক্রমণ )।

( তারপর অদিতির সহিত আসনস্থ মারীচের প্রবেশ )

মারীচ—(রাজাকে দেখিয়া)—দাক্ষায়ণি, ইনি পৃথিবীশ্বর দুষ্মন্ত, তোমার পুত্রের যুদ্ধে ইনিই নেতা। ইহার ধনুতে শত্রুবধকার্য্য সুসম্পন্ন হওয়াতে সেই নিশিতধার বজ্রটী ইন্দ্রের এখন ভূষণমাত্র হইয়াছে।

অদিতি—ইহার আকৃতি দেখিলেই প্রভাব বুঝা যায়।

মাতলি—আয়ুষ্মন্, অপত্যস্নেহে মধুর দৃষ্টিতে দেবজননী ও দেবপিতা আপনার দিকে চাহিয়া আছেন, অতএব অগ্রসর হউন।

রাজা—মাতলে, এই কি সেই, ব্রহ্মা হইতে এক পুরুষ ব্যবহিত, দক্ষ ও মরীচি হইতে জাত দম্পতী, যাঁহাদিগকে মুনিগণ দ্বাদশধা সবিতার উৎপত্তি স্থান বলিয়া বর্ণন করেন, যাহারা ত্রিভুবননাথ যজ্ঞভাগের স্বামী ইন্দ্রকে প্রসব করিয়াছেন, যে দম্পতীতে স্বয়ং অজ পুরুষোত্তম জন্মগ্রহণার্থে বাস করিয়াছিলেন ?

মাতলি—তাই বটে।

রাজা—(প্রণাম করিয়া)—ইন্দ্রভৃত্য দুষ্যন্ত আপনাদের উভয়কে প্রণাম করিতেছে।

মারীচ—বৎস চিরজীবী হও। পৃথিবীর পালন কর।

অদিতি—বৎসে, তোমার যেন শত্রু না হয়। (শকুন্তলা পুত্রসহিত চরণে পতিতা)।

মারীচ—বৎসে, তোমার স্বামী ইন্দ্রতুল্য, পুত্র জয়ন্তসদৃশ। অন্য আশীর্বাদ তোমার যোগ্য নয়, তুমি শচীর তুল্য হও।

অদিতে—বৎসে স্বামীর প্রিয় হও। আর এই বৎস দীর্ঘায়ু হইয়া পিতৃকুল ও মাতৃকুল এ উভয়ের আনন্দবর্দ্ধন করুক।

(প্রজাপতিকে বেষ্টন করিয়া সকলের উপবেশন)।

মারীচ (এক এক জনের প্রতি অঙ্গুলি নির্দ্দেশ করিয়া)—কি আনন্দ! সাধ্বী শকুন্তলা, পুত্ররত্ন সর্বদমন ও তুমি—যেন শ্রদ্ধা, বিত্ত ও অনুষ্ঠান এই প্রসিদ্ধ তিন বস্তু মিলিত হইল।

রাজা—ভগবন্ প্রথমে ইষ্টসিদ্ধি পরে দর্শন ; আপনার এ অনুগ্রহ অদ্ভুত! কারণ প্রথমে পুষ্পোদ্গম পরে ফল, প্রথমে মেঘোদয় পরে জল, ইহাই কার্য্য ও কারণের ক্রম। কিন্তু আপনার প্রীতির পূর্বেই সম্পদ্।

মাতলি—বিধাতৃপুরুষেরা এই ক্রমেই প্রসন্ন হইয়া থাকেন।

রাজা—ভগবন্, আপনার এই সেবিকাকে গান্ধর্বমতে বিবাহ করি।

পরে স্বজন কর্তৃক আনীত হইলে বিস্মৃতিবশে ইহাকে প্রত্যাখ্যান করিয়া আপনার সগোত্র মহর্ষির কাছে অপরাধী হই। পরে কন্বকন্যা আমার পরিণীতা বলিয়া জানিতে পারি। এ আশ্চর্য্য মনে হইতেছে। যেমন হস্তী সমক্ষে থাকিতে 'হস্তী নয়' এরূপ বোধ, দূরে যাইতে থাকিলে হস্তীইবা' এরূপ সংশয়, ও পরে পদচিহ্ন দেখিয়া 'হস্তীই বটে' এরূপ জ্ঞান, আমার মনের বিকারও সেইরূপ।

মারীচ—বৎস, তুমি অপরাধী এ শঙ্কা করিও না। তোমাতে এ মতিভ্রম ও যুক্তিযুক্তই বটে। শুন।

রাজা—শুনিতেছি।

মারীচ—যখনই মেনকা অপ্সরার তীর্থে যাইয়া শকুন্তলার দুঃখ স্বয়ং দেখিয়া তাহাকে লইয়া দাক্ষায়ণীর নিকটে আসিল, তখনই ধ্যানে জানিলাম, দুর্বাসার শাপে তুমি পত্নীকে প্রত্যাখ্যান করিবে। অঙ্গুলীয়ক দর্শনেই সে শাপের অবসান হইবে!

রাজা (হর্ষনিশ্বাস ত্যাগ করিয়া)—যাক্! নিন্দা হইতে মুক্ত হইলাম!

শকুন্তলা (স্বগত)—কি আনন্দ! আর্য্যপুত্র অকারণে ত্যাগ করেন নাই। কিন্তু শাপ তো আমার মনে হইতেছে না। অথবা শাপ দিয়াছেন, কিন্তু বিরহে শূন্যহৃদয় হইয়া জানিতে পারি নাই; কারণ সখীরা 'স্বামীকে অঙ্গুলীয়ক দেখাইও' একথা বলিয়াছিল।

মারীচ—বৎসে, সব জানিলে, অতএব স্বামীর প্রতি কোপ রাখিও না। দেখ, শাপে স্মৃতি রুদ্ধ হওয়াতে ভর্ত্তা রূক্ষ হইয়া তোমাকে ফিরাইয়া দিয়াছেন। মোহ বিগত হইয়াছে, এখন তোমারই প্রভুতা। মলে মসৃণতা নষ্ট হইলে দর্পণে প্রতিবিম্ব পড়ে না, কিন্তু মার্জনাদি দ্বারা পৃষ্ঠ শুদ্ধ হইলে সহজেই পড়ে।

রাজা—ভগবান্ যা বলিলেন।

স, শকুন্তলাতে জাত তোমার এই পুত্রের আমি স্বয়ং জাত-
সম্পাদন করিয়াছি। তুমি পুত্রের অভিনন্দন করিয়াছ হে!
ন, ইহা হইতে আমার বংশের প্রতিষ্ঠা (বালককে হস্তে

মা হাই হইয়া রাজচক্রবর্ত্তী হইবে ইহা জানিও। দেখ, প্রতি-
মভাবে স্থিরগতি রথে সাগর পার হইয়া অচিরে এই
ী বালক সপ্তদ্বীপা পৃথিবী জয় করিবে। এই আশ্রমে এ
বলপূর্ব্বক দমনে "সর্ব্বদমন" আখ্যা লাভ করিয়াছে,
.তব ভরণে আবার "ভরত" এই আখ্যা লাভ করিবে।

রাজা— যাহার সংস্কার করিযাছেন তাহাতে আমি এ সবই
শা বি।

অদিতি—ভগবন্, কন্যার মনোরথসিদ্ধিব সবিস্তর সংবাদ কন্বকে দিন্।
দুহিতৃবৎসলা মেনকা এখানেই থাকিযা আমার সেবা করিতেছে।

শকুন্তলা (স্বগত)—আমার মনে যাহা, ভগবতী তাহাই বলিলেন।

মারীচ—তপস্যার প্রভাবে সবই সে মহাত্মার প্রত্যক্ষ।

রাজা—তবে নিশ্চয় মুনি আমার উপর অধিক কোপ করেন নাই।

মারীচ—তথাপি তাঁহাকে প্রিয় সংবাদ দেওয়া আমাদের উচিত। কে
আছ হে, এখানে কে আছ?

(প্রবেশ করিয়া) শিষ্য—প্রভু, আমি আছি।

মারীব—গালব, এখনই আকাশপথে যাইয়া আমার কথামত মাননীয়
কন্বকে সুসংবাদ দাও যে পুত্রবতী শকুন্তলা তাহার শাপনিবৃত্তিতে
লব্ধস্মৃতি দুষ্যন্ত কর্ত্তৃক প্রতিগৃহীত হইল।

—প্রভুর যে আজ্ঞা। (নিষ্ক্রান্ত)।

—বৎস, তুমি ও স্ত্রী পত্র সহ সখা ইন্দ্রের রথে আরোহণ করিয়া
রাজধানীতে প্রতিগমন কর।

রাজা—প্রভু যে আজ্ঞা করেন। কে প্রব

মারীচ—আর ইন্দ্র তোমার প্রজাপুঞ্জে প্রচুর বৃষ্টি বিতরণ রাধী হই ও
সর্বদা যাগে রত থাকিয়া দেবগণের হর্ষবর্দ্ধন করিতে পারি প
উভয় লোকের প্রীতি সম্পাদনে শ্লাঘনীয় পরস্পর ক্ষে থাকি যুগ
অতিবাহিত কর। স্তীইবা' এর

রাজা—ভগবন্ শুভার্থে যথাশক্তি চেষ্টা করিব। এরূপ স্তা

মারীচ—বৎস, আর কি তোমার প্রিয়ানুষ্ঠান করিতে

রাজা—এ অপেক্ষা ও প্রিয় কিছু আছে? তথাপি এইমাতে এ মতি

(ভরত বাক্য) রাজা প্রজার হিতে নিরত হউন, বৈষ্ঠায়
প্রবীণ তাঁহাদের কথার আদর হউক, আর যে লোহি-
তের শক্তি সর্বত্র দীপ্যমান তিনি আমার ভববন্ধন ছেদ করুন।
(সকলে নিষ্ক্রান্ত)।

সপ্তম অঙ্ক সমাপ্ত।

## *Errata in Sak. 14th Edition*

Page 1, line 3, for "Radition" read "Tradition".

P. 38, footnote for "utm" read "utmost".

P. 201, line 1 for "অভি" read "অভিপ্রায়"

P. 228, line 1 for "warth" read "worth-seeing"

P. 500, line 21 before 'অগভীরম্' read "স্বভাবেন প্রকৃত্যা উত্তানম্ অগভীরম্..."

P. 706, line 21 for "বদ অদাদি" read "বস অদাদি"

P. 728, line 1 for "পূর্বশত্রুখণ্ড" read "পূর্বশখণ্ড"

P. 685 last line for "intestices" read "interstices"
for "hetals" read "petals"